# সাহিত্য-চিন্তা

বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীপ্রমথনাথ বিশী সম্পাদিত

অমর সাহিত্য প্রকাশন
৭ টেমার লেন, কলিকাতা ৯



প্রথম প্রকাশ, চৈত্র ১৩৭৫

প্রকাশক
মণীশ চক্রবর্তী
অমর সাহিত্য প্রকাশন
৭ টেমার লেন, কলিকাতা ৯

মুদ্রাকর
ফণিভূষণ হাজরা
গুপ্তপ্রেশ
৩৭/৭ বেনিয়াটোলা লেন
কলিকাতা ৯

দাম—আট টাকা

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন রবী অধ্যাপক শ্রীপ্রমথনাথ বিশী সম্পাদিত ও তৎ-লিখিত সুদীর্ঘ ভূমিকা সংবলিত গ্রন্থাবলী**

| | | |
|---|---|---|
| ॥ রজনীকান্ত সেন ॥ | **কান্তকবি রচনাসম্ভার** (২য় মুঃ) | ১০.০০ |
| ॥ গিরিশচন্দ্র ঘোষ ॥ | **গিরিশ রচনাসম্ভার** (২য় মুঃ) | ১২.৫০ |
| ॥ দ্বিজেন্দ্রলাল রায় ॥ | **দ্বিজেন্দ্র রচনাসম্ভার** | ১০.০০ |
| ॥ বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ॥ | **বঙ্কিম রচনাসম্ভার** | ১২.৫০ |
| ॥ ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ॥ | **বিদ্যাসাগর রচনাসম্ভার** (৪র্থমুঃ) | ১০.০০ |
| ॥ ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায় ॥ | **ত্রৈলোক্য রচনাসম্ভার** | ১২.০০ |
| ॥ বিহারীলাল চক্রবর্তী | **বিহারীলাল রচনাসম্ভার** | ১০.০০ |
| ॥ ভূদেব মুখোপাধ্যায় ॥ | **ভূদেব রচনাসম্ভার** (২য় সং) | ১০.০০ |
| ॥ মাইকেল মধুসূদন দত্ত ॥ | **মাকেল রচনাসম্ভার** (৪র্থ সং) | ১০.০০ |
| ॥ রমেশচন্দ্র দত্ত ॥ | **রমেশ রচনাসম্ভার** (২য় মুঃ) | ১০.০০ |
| ॥ বাংলা কাব্যসাহিত্যের সকল কবির কবিতা সংগ্রহ ॥ | **কাব্যবিতান** (২য় মুঃ) | ১২.৫০ |
| ॥ বাংলা গদ্যসাহিত্যের সকল লেখকের রচনা সংগ্রহ ॥ | **বাংলা গদ্যের পদাঙ্ক** (২য় মুঃ) | ১২.৫০ |

# সূচিপত্র

# ভূমিকা

বঙ্কিম-সরণী গ্রন্থ রচনা করতে গিয়ে বঙ্কিমচন্দ্রকে পুনরাবিষ্কার করলাম। মহৎ লেখককে নূতন করে আবিষ্কার করতে হয়, এখানেই তাঁদের মহত্ত্ব। যে সব শব্দ ক্লাসিক্স্ পর্যায়ভুক্ত হয়েছে এখানেই তাঁদের সেই ক্লাসিক্ গুণ। যুগভেদে, দেশভেদে ও ব্যক্তিভেদে সর্বদাই তাঁরা নূতন করে আবিষ্কৃত হচ্ছেন। বঙ্কিমচন্দ্রের ক্ষেত্রে আবিষ্কারের কথাটা কিভাবে উঠল পরিষ্কার করে নেওয়া যাক। বঙ্কিম-সরণী মুখ্যতঃ তাঁর উপন্যাসের আলোচনা হলেও পিছনে রয়েছে তাঁর প্রবন্ধাদি। কাজেই তাঁর বিভিন্ন শ্রেণীর প্রবন্ধ মনোযোগ দিয়ে পড়তে বাধ্য হলাম। দেখলাম যে প্রবন্ধগুলো দুরারোহ গিরিমালা আর সেই গিরিশিখর থেকে নির্গত হয়েছে উপন্যাসের ধারা। বঙ্কিমচন্দ্রের উপন্যাস জনপদের পর জনপদ অতিক্রম করে মানুষের ঘাটে ঘাটে তৃষ্ণা নিবারণ করতে করতে চলেছে; মানুষের সঙ্গে তাঁর প্রীতির ও আত্মীয়তার সম্বন্ধ। যে ব্যক্তি নদীর ঘাটে স্নান করছে, জলপান করে তৃষ্ণা নিবারণ করছে সে কি সেই গিরিমালাকে স্মরণ করে! সেই গিরিমালা মনে পড়ুক বা না পড়ুক নদীর সঙ্গে তাঁর অচ্ছেদ্য নাড়ির যোগ। বঙ্কিমচন্দ্রের উপন্যাসগুলোর সঙ্গেও প্রবন্ধাদির যোগ তেমনি অবিচ্ছেদ্য। অবশ্য এসব কথা একেবারে যে না জানতুম তা নয়, তবে বইখানা লিখবার সময় নূতন করে তার গুরুত্ব অনুভব করলাম। দেখলাম যে প্রবন্ধগুলো সম্যক্রূপে আয়ত্ত করতে না পারলে উপন্যাসের পূর্ণ তাৎপর্য আদায় সম্ভব নহে। তখন নূতন আগ্রহে আবার একবার প্রবন্ধগুলো অধ্যয়ন করলাম এবং দেখলাম যে বঙ্কিমচন্দ্রের শ্রেষ্ঠ পরিচয় তাঁর উপন্যাসে হলেও সম্যক্ পরিচয় প্রবন্ধে।

বঙ্কিমচন্দ্রের প্রবন্ধের পরিমাণ যেমন তেমনি তার বৈচিত্র্য। বস্তুতঃ পাতা-গুণতিতে উপন্যাসের চেয়ে অনেক বেশি। এর সঙ্গে যদি গুণের হিসাব করা যায় তবে দেখা যাবে যেসব গুণ আত্মসাৎ করে নব্যবঙ্গ গড়ে উঠেছে, যেসব গুণ সম্পূর্ণ আত্মসাৎ করতে পারেনি বলেই নব্যবঙ্গের দুর্বলতা, তার সমস্তই বীজাকারে আছে এখানে। খুব সম্ভব বীজাকারে আছে বলেই লোকের চোখ এড়িয়ে গেছে। এমন বহু আইডিয়াল পাওয়া যাবে প্রবন্ধ-

গুলিতে, ওই চোখ এড়িয়ে যাবার ফলেই, যার জনকত্ব পরবর্তী মনীষীদের উপর আরোপিত হয়েছে; যেমন বাংলা সাহিত্য বাঙালীর ভরসা; শিক্ষার বাহন বাঙলা হওয়া উচিত; আবেদন-নিবেদনের রাজনীতিতে মনুষ্যত্বের স্ফুরণ হয় না; এ দেশ কৃষক ও শ্রমিকের দেশ প্রভৃতি। এ সমস্তই বঙ্কিমচন্দ্রের আইডিয়া, আর বিবৃত হয়েছে প্রবন্ধগুলিতে। আর এ সমস্তের জনকত্ব পরবর্তী কাল অপরকে দান করেছে। তার অবশ্য একটা কারণ এই যে পাঠকেরা ধারের সঙ্গে ভার প্রত্যাশা করে। প্রবন্ধগুলিতে ধার আছে, ভারের কিঞ্চিৎ অভাব। দশটা-পাঁচটা চাকরি করে যে হাকিম পাঁচকাহণ করে লিখবার তার স্বভাবতই সময়ের অভাব। ফলে অঙ্কুরকে বীজ থেকে বৃক্ষে পরিণত করবার সময় তিনি পাননি। এই সময়ের টানাটানি বহুল পরিমাণে তাঁর রচনার বক্তব্য ও স্টাইলকে প্রভাবিত করেছে। রবীন্দ্রনাথের মতো অখণ্ড সময়ের অধিকারী হলে বঙ্কিমচন্দ্রের বক্তব্য ও স্টাইলের পরিবর্তন হতো কিনা ভাববার বিষয়।

আগে বঙ্কিমচন্দ্রের প্রবন্ধ-বৈচিত্র্যের কথাটা শেষ করে নিই। সাহিত্য, রাজনীতি, ধর্ম, সমাজ, প্রাচীন ও আধুনিক ইতিহাস, ভারতীয় দর্শন, বে.. মহাভারত, সোসালিজম্, ইংরেজের প্রশাসন ব্যবস্থা, এমন কি বিজ্ঞান অবধি সমস্ত বিষয় তাঁকে চিন্তা করতে হয়েছে এবং প্রায় সব ক্ষেত্রেই চিন্তার ফল শ্রদ্ধার সঙ্গে অনুধাবনযোগ্য। এখন সহজেই বুঝতে পারা যাবে যে, এ শ্রেণীর রচনা কলম ধরে লিখবার বস্তু নয়, প্রত্যেকটি রচনার পিছনে আছে ব্যাপক ও গভীর অধ্যয়ন, সেই সঙ্গে চিন্তার একাগ্রতা। ভাবলে বিস্ময়ের অন্ত থাকে না। যে ব্যক্তি দশটা-পাঁচটা দায়িত্বপূর্ণ চাকরি করছে তার এত অধ্যয়নের সুযোগ কোথায়? কখন তিনি সমগ্র মহাভারত পড়লেন? কখন সাংখ্যদর্শন পড়লেন? কখন বেদ পড়বার সুযোগ হলো তাঁর? কখন সোসালিজম্ সম্বন্ধে আধুনিকতম বইখানি পর্যন্ত তিনি পড়বার সুযোগ করে নিলেন? বাঙলার প্রাচীন ইতিহাসের উপাদান সংগ্রহ করলেন কখন? আর কখনই বা লিখলেন এইসব প্রবন্ধ ও উপন্যাসগুলো? অবান্তর মনে হলেও একটা প্রশ্ন মনে না এসে পারে না। বঙ্কিমচন্দ্র লিখতেন কখন? মনে করা যাক হাওড়াতে তাঁর আদালত আর তিনি থাকেন মেডিকেল কলেজের সামনে প্রতাপ চাটুজ্জের গলিতে। সেই ঘোড়ার গাড়ির যুগে তাঁকে দশটার এজলাসে পৌঁছতে হলে (বঙ্কিমচন্দ্র কর্তব্যপরায়ণ অফিসার

ছিলেন) ন-টা নাগাদ বাড়ি থেকে রওনা হওয়া আবশ্যক। কাজেই সকালবেলা উঠে লেখাপড়া করবার সময় পাওয়ার কথা নয়। বিকালে পাঁচটায় এজলাস থেকে উঠে বাড়িতে পৌঁছতে ছটার কাছাকাছি হবে। তারপরে বিশ্রামও হয়তো গড়ের মাঠে ভ্রমণ। সন্ধ্যাবেলা সাহিত্যিক ও বন্ধুগণের সমাগম, সে আসর থেকে যখন ছুটি পেলেন তখন আহার ও নিদ্রা ছাড়া আর কিছুতে কি রুচি থাকে! নিজের ঘুমের কিছুটা চুরি করে তাঁকে লিখতে হয়েছে, এই তো মনে হয়। অবশ্য যখন একটানা ছুটি নিতেন তখন এই নিয়মের ব্যতিক্রম হতো। এই সময়ের মধ্যে তাঁকে রচনা ও অধ্যয়ন দুই করতে হয়েছে মনে করলে বিস্ময়ের মাত্রা ছাড়িয়ে যায়। আমার তো মনে হয় বঙ্কিমচন্দ্রের প্রবন্ধগুলি অনেক পরিমাণে অবহেলিত, তার কারণ অবশ্য বঙ্কিমচন্দ্র স্বয়ং। উপন্যাসের আড়ালে প্রবন্ধগুলি অনেক পরিমাণে প্রচ্ছন্ন। উপন্যাসে বঙ্কিমচন্দ্র জনবল্লভ, প্রবন্ধে জনহিতৈষী। বল্লভের স্থান সব দেশে সব কালে হিতৈষীর অগ্রে। কিন্তু এমন হওয়া উচিত নয়। তাঁর প্রবন্ধে অবহেলার একটি লৌকিক কারণ আছে, প্রবন্ধগুলি বিষয় অনুসারে সজ্জিত হয়ে স্বতন্ত্র পুস্তকাকারে পাওয়া যায় না। এভাবে পাওয়া গেলে প্রবন্ধগুলোর আদর বাড়বে বলে আশা হয়। অন্ততঃ সেই আশাতেই সাহিত্য বিষয়ক প্রবন্ধগুলো স্বতন্ত্রভাবে সম্পাদন করতে উদ্যত হয়েছি।

বঙ্কিমচন্দ্রের সাহিত্য-চিন্তাকে তিনভাগে সজ্জিত করা হলো, সাহিত্য-তত্ত্ব, প্রাচীন সাহিত্য ও আধুনিক সাহিত্যিক। এই তিনের মধ্যে সাহিত্য-তত্ত্বের গুরুত্বই সব চেয়ে বেশি, কারণ বঙ্কিমচন্দ্র সাহিত্য সমালোচনার মূল সূত্রগুলি এখানে বিবৃত হয়েছে। সেই সূত্রগুলিই অন্য দুটি অংশে দৃষ্টান্তের ভিতর দিয়ে প্রকাশিত। কাজেই সাহিত্য-তত্ত্ব অংশটিকে আয়ত্ত করতে পারলেই অন্যগুলি সুবদ্ধ হয়ে পড়ে। আবার সাহিত্য-তত্ত্বের সমস্তগুলি প্রবন্ধের মধ্যে কোন একটিকে বেছে নিতে হলে 'বাঙ্গালার নব্য লেখকদিগের প্রতি নিবেদন' প্রবন্ধটিতে নেওয়া উচিত, কারণ এই প্রবন্ধে বঙ্কিমচন্দ্রের সাহিত্য-তত্ত্ব বারোটি সূত্রাকারে প্রকাশিত। আমার পূর্বে লিখিত এ বিষয়ে প্রবন্ধটিকে এখানে ন্যস্ত করা হলো।

চিন্তাকে তত্ত্বে পরিণত করা আবার তত্ত্বকে আরও ঘনীভূত করে সূত্রে পরিণত করা মনীষার একটি শ্রেষ্ঠ লক্ষণ। কিন্তু এই প্রক্রিয়া বাংলা সাহিত্যে

অত্যন্ত বিরল। খুব সম্ভবতঃ বাংলার মত Analytical ভাষা এই প্রক্রিয়ার অনুকূল নয়। এ ভাষায় উল্টো প্রক্রিয়াটাই অনায়াস। সূত্র এখানে তত্ত্বে এবং তত্ত্ব এখানে সহজেই চিন্তার বাষ্পীয় রূপ গ্রহণ করে। ভাষার ধর্মই এখানে লেখকের ধর্মের নিয়ামক। রবীন্দ্রসাহিত্যে এর উদাহরণ সুপ্রচুর। তাঁর মানুষের ধর্ম, ব্রহ্মমন্ত্র, ঔপনিষদ ব্রহ্ম ও শান্তিনিকেতন পর্যায়ের রচনাগুলি এই প্রক্রিয়ার উৎকৃষ্ট উদাহরণ। উপনিষদ প্রভৃতি ধর্মশাস্ত্রের উক্তিগুলিকে অবলম্বন করে ব্যাখ্যাচ্ছলে নূতন ভাষা রচনা করেছেন কবি এবং শেষ পর্যন্ত সেই ভাষ্য বা তত্ত্ব আরও সূক্ষ্ম আকার গ্রহণ করে ধর্মবিষয়ে রবীন্দ্র-চিন্তার একটি বাষ্পীয় পরিমণ্ডল রচনা করেছে। সে বাষ্পীয় মণ্ডল এমন সূক্ষ্ম যা অঙ্গুলি নির্দেশ করে দেখানো যায় না, কিন্তু সহৃদয় পাঠক প্রত্যেক নিশ্বাসে তার অস্তিত্ব অনুভব করতে পারে। এখানে বাংলা ভাষার প্রকৃতির সঙ্গে রবীন্দ্র-প্রতিভার প্রকৃতি মিলে গিয়েছে। এ একাধারে বাংলা ভাষা ও রবীন্দ্রনাথ দুয়েরই বৈশিষ্ট্য। ধর্মচিন্তা সম্বন্ধে যেমন, রবীন্দ্রনাথের সাহিত্য, সমাজ ও রাজনৈতিক চিন্তা সম্বন্ধেও এ কথা অল্পবিস্তর সত্য। মোটকথা এই যে, ঘনত্ব থেকে সূক্ষ্মতার দিকে তাদের গতি। সূত্রের অতি পিনদ্ধ ঘনত্ব রবীন্দ্রনাথের চিরচঞ্চল কবি-প্রতিভার অনুকূল নয়।

আগেই বলেছি যে, বাংলা ভাষার প্রকৃতিও তার অনুকূল নয়। তাই বাংলা সাহিত্যে উল্টো প্রক্রিয়া অর্থাৎ চিন্তা থেকে তত্ত্ব হয়ে সূত্রে পৌঁছাবার দৃষ্টান্ত বড় চোখে পড়ে না। গোড়ায় এই বলে শুরু করেছিলাম সূত্র সৃষ্টি-মনীষার একটি শ্রেষ্ঠ লক্ষণ। এখন বাংলা ভাষার বিশেষ প্রকৃতি স্মরণ করে সামান্য একটুখানি সংশোধন করে বলেছি, চিন্তাকে তত্ত্বের পথে সূত্র পরিণত করায় মনীষার উৎকর্ষের একটি বিশিষ্ট লক্ষণ। আর এই লক্ষণটির উদাহরণ বাংলা সাহিত্যে অত্যন্ত দুর্লভ।

॥ ২ ॥

কিন্তু সুখের বিষয় এই যে, উল্লিখিত বৈশিষ্ট্যের উদাহরণ কখনো কখনো বঙ্কিমচন্দ্রের রচনায় দেখতে পাওয়া যায়। ভাটপাড়ার নিকটবর্তী কাঁটালপাড়ার অধিবাসী বঙ্কিমচন্দ্রের নৈয়ায়িক মন সূত্র রচনার অনুকূল ছিল।

সহজেই তাঁর হাতে চিন্তা তত্ত্বে এবং তত্ত্ব সূত্রে পরিণত হয়ে উঠত। তাঁর সমস্ত উপন্যাসই উপন্যাসের সূত্ররূপ। তাদের ঘনত্ব অতিশয় প্রত্যক্ষ। দুর্বল লেখকের বা ভিন্নধর্মী লেখকের হাতে পড়লে বঙ্কিমচন্দ্রের প্রত্যেকখানি উপন্যাস বিপুল কলেবরে স্ফীত বাষ্পীয় আকার লাভ করতে পারত। তাঁর প্রবন্ধগুলি সম্বন্ধে এ কথা আরও সত্য। একটি পরিচ্ছেদের বস্তুকে একটি অনুচ্ছেদে, একটি অনুচ্ছেদের বস্তুকে একটি বাক্যে তিনি পরিণত করেছেন। "যে রচনা সকলেই বুঝিতে পারে এবং পড়িবামাত্র যাহার অর্থ বুঝা যায়, অর্থগৌরব থাকিলে তাহাই সর্বোৎকৃষ্ট রচনা।" একটিমাত্র বাক্যে বঙ্কিমচন্দ্র যে-ভাব প্রকাশ করেছেন, পরবর্তীকালে সেই ভাবটি প্রকাশ করতে অনেকের দৈর্ঘ্য আবশ্যক হয়েছে। কিন্তু এই বাক্যটির মধ্যে অর্থগৌরব শব্দটি প্রাণস্বরূপ। ওটির অভাবে বক্তব্য অসম্পূর্ণ ও তরল, ঐ শব্দটির সঞ্চারে বাক্য প্রাণলাভ করল—বলবার আর কিছু অবশিষ্ট থাকল না। চিন্তাকে এইরূপ একটি শব্দে ঘনীভূত রূপদানে বঙ্কিমচন্দ্রের অনায়াস নৈপুণ্য ছিল।

"যখন হৃদয় কোন বিশেষ ভাবে আচ্ছন্ন হয়, স্নেহ কি শোক কি ভয়, কি যাহাই হউক, তাহার সমুদায় অংশ কখনো ব্যক্ত হয় না। কতকটা ব্যক্ত হয়, কতকটা ব্যক্ত হয় না। যাহা ব্যক্ত হয়, তাহা ক্রিয়ার দ্বারা বা কথা দ্বারা। সেই ক্রিয়া এবং কথা নাটককারের সামগ্রী। যেটুকু অব্যক্ত থাকে, সেটুকু গীতিকাব্য প্রণেতার সামগ্রী। যেটুকু সচরাচর অদৃষ্ট, অদর্শনীয় এবং অন্যের অননুমেয় অথচ ভাবাপন্ন ব্যক্তির রুদ্ধ হৃদয়মধ্যে উচ্ছ্বসিত, তাহা তাঁহাকে ব্যক্ত করিতে হইবে। মহাকাব্যের বিশেষ গুণ এই যে, কবির উভয়বিধ অধিকার থাকে; বক্তব্য এবং অবক্তব্য উভয়ই তাঁহার আয়ত্ত। মহাকাব্য, নাটক এবং গীতিকাব্যে এই একটি প্রধান প্রভেদ বলিয়া বোধ হয়।" মহাকাব্য, নাটক ও গীতিকাব্যের স্বরূপ লক্ষণ ও পার্থক্য কেমন অনায়াস সংক্ষেপে উক্ত হয়েছে, আসল কথা একটিও বাদ পড়েনি, অবান্তর একটি কথাও প্রবেশ করেনি। এ গুণ পরবর্তীকালে রামেন্দ্রসুন্দরের রচনায় অনেক পরিমাণে দেখতে পাওয়া যায়। কিন্তু তেমন এক-আধটি নিদর্শন বাদ দিলে স্বীকার করতে হয় যে, কালের গতিতে সূত্রাত্মক বাংলা সাহিত্য ক্রমে ব্যাখ্যাত্মক হয়ে উঠেছে। অবশ্য উদ্ধৃত উদাহরণগুলি সূত্রাত্মক কিন্তু ঠিক সূত্র নয়। সৌভাগ্যের বিষয় তেমন উদাহরণও বঙ্কিম-সাহিত্যে বর্তমান।

॥ ৩ ॥

বিশুদ্ধ সূত্রাকারে বঙ্কিমচন্দ্র কর্তৃক লিখিত একটি প্রবন্ধ পাওয়া যায়। 'বাঙ্গালার নব্য লেখকদিগের প্রতি নিবেদন।' প্রবন্ধটি প্রচারপত্রের ১২৯১ সালের মাঘে প্রকাশিত। তার পরে চুরাশী বৎসর অতিবাহিত হয়েছে। সেদিন যে-সব পরামর্শ নব্য লেখকদের অনুসরণ করা উচিত বলে বঙ্কিমচন্দ্রের মনে হয়েছিল, এতকাল পরেও আজ তাদের মূল্য কিছুমাত্র কমেনি। এই সূত্রগুলিই আজকার প্রবন্ধের বিষয়। সে আলোচনা আরম্ভ করবার পূর্বে মনে করিয়ে দেওয়া আবশ্যক যে, বঙ্কিমচন্দ্র নানা প্রসঙ্গে সাহিত্য বিষয়ে যেসব চিন্তা করেছেন 'নব্য লেখকদিগের প্রতি নিবেদনে' তারই ঘনীভূত রূপ। বস্তুতঃ একে বঙ্কিমচন্দ্রের সাহিত্য-চিন্তার সার বা ঘনীভূততম রূপ বলা যেতে পারে। চিন্তা এখানে তত্ত্বাবস্থা অতিক্রম করে সূত্রে পরিণত। কথিত প্রবন্ধের বারোটি সূত্রের মধ্যেই তাঁর সাহিত্য-তত্ত্বের স্থায়ী আশ্রয়।

এই বারোটি সূত্রের প্রথম চারিটি সাহিত্যনীতি বিষয়ক, বাকি আটটিতে সাহিত্যরীতি। নীতি বিষয়ক সূত্রগুলির প্রধান লক্ষ্য সাহিত্যিক, আর রীতি বিষয়ক সূত্রগুলির লক্ষ্য সাহিত্য। তবে এমন বাঁধা-ধরা নিয়ম কল্পনা করা উচিত হবে না, এই নিয়ম প্রয়োগ করতে গেলে ব্যতিক্রম ধরা পড়বে। তবে মোটের উপর এ নিয়ম খাটে বটে। আরও একটি কথা। বঙ্কিমচন্দ্র যে-সময়ে লিখেছিলেন তার পরে শিক্ষার বিস্তার বেড়েছে, আর্থিক উন্নতি ঘটেছে, ফলে কোন কোন সূত্রের জোর কমে এসেছে। এই রকম কিছু কিছু গৌণ মূল্যহ্রাস সত্ত্বেও সূত্রগুলির মুখ্য মূল্য আজও সমান সতেজ রয়েছে।

১ ॥ যশের জন্য লিখিবেন না। তাহা হইলে যশও হইবে না, লেখাও ভাল হইবে না। লেখা ভাল হইলে যশ আপনি আসিবে।

এটি সাহিত্য-সৃষ্টির একটি পুরাতন নীতি, কিন্তু দুঃখের বিষয় অল্প সাহিত্যিকেই এ নীতি সম্বন্ধে সচেতন। যশের জন্য লেখা আর লেখার জন্য যশ এ দুয়ে অনেকেই প্রভেদ করতে অক্ষম। একখানি বই লিখে যশস্বী হলে লেখক প্রায়শ তার অনুবৃত্তি করতে উদ্যত হয়। এ পথটি বড়ই সঙ্কটের। অনুবৃত্তি সার্থক না হলে আগের বইখানারও তেজ কমে আসবার আশঙ্কা। কিন্তু এই ব্যবহারিক বিচার ছেড়ে দিলেও দেখা যায় যে, মনের

মধ্যে যশের আকাঙ্ক্ষা প্রবল আকারে থাকলে দ্বিধাগ্রস্ত মনের ফাঁক দিয়ে অনেকটা শক্তির অপচয় ঘটে, ফলে অনন্যমনা শিল্প-সৃষ্টি অসম্ভব না হলেও নিতান্ত কঠিন হয়ে পড়ে। বিশেষ, যশের প্রকৃতি বড় বিচিত্র—

"Fame, like a wayward girl, will still be coy,
To those who woo her with too slavish kness,
But makes surrender to some thoughtless boy,
And dotes the more upon a heart at ease ;

... ... ...

Ye love-sick Bards ! repay her scorn for scorn,
Ye Artists lovelorn ! mad men that ye are !
Make your best bow to her and bid adieu,
Then, if she likes it, she will follow you !"

যশের প্রকৃতি সম্বন্ধে এ উক্তি সেই তরুণ কবির, অকালে দীপ নির্বাণের সময়ে যিনি ভেবেছিলেন যে জলের উপরে তাঁর নাম লিখিত হল। কিন্তু দেখা গেল যে তা হয়নি। লেখক জীবনের শুরুতেই যাঁরা যশ পান তাঁরা সত্যই হতভাগ্য কারণ অধিকাংশ ক্ষেত্রেই সে যশ প্রথম প্রহরের পরেই ম্লান হয়ে আসে, খ্যাতির পুনরাবর্তন কদাচিৎ ঘটে। তখন তাঁদের মন আর সৃষ্টিকার্যের অনুকূল থাকে না, অপম্রিয়মাণ খ্যাতির পিছে ছুটোছুটি করেই জীবনটা কেটে যায়। "লেখা ভাল হইলে যশ আপনি আসিবে।"—বলা সহজ, কিন্তু কত দিন পরে আসবে, কি আকারে আসবে—এ সব প্রশ্নের উত্তর তত সহজ নয়—অত্যন্ত কঠিন। কীট্‌স ও শেলী অল্প বয়সে মারা যান, তখন যশ পাননি। আর দশ বছর বাঁচলেই যশের মুখ দেখতে পেতেন। ওয়ার্ডস্‌ওয়ার্থকে যশের জন্য আরও দীর্ঘকাল অপেক্ষা করতে হয়েছিল—তবে নিজে দীর্ঘজীবী ছিলেন বলে জীবিত অবস্থাতেই নিজেকে খ্যাতিমান দেখতে সক্ষম হয়েছিলেন। আসল কথা লেখককে একটু একরোখা হতে হবে, কে কি বলবে না ভেবে নিজের নাক-বরাবর চলতে হবে, তাতে যদি "মৃত্যুর মাঝে নিয়ে যায় পথ, সুখ আছে সেই মরণে।" নবীন লেখকের পক্ষে সব চেয়ে সঙ্কটের হচ্ছে "ভাই হাততালির" উস্কানি। এ যুগে "ভাই হাততালি" রাজনৈতিক দলের উৎসাহবাণীরূপে অবতীর্ণ। আধুনিক রাজনীতিতে দলে জনকতক কবি, লেখক, চিত্রকর, নৃত্যশিল্পী প্রভৃতি

আবশ্যক। কাঁচা মাথা ও অপটু কলম সহজেই এ ফাঁদে পা দেয়—কারণ খ্যাতি ও অর্থ হাতে হাতে। রাজনৈতিক দলের কল্যাণে শক্তিবানের শক্তি অপচয় এবং অক্ষমের অভ্যুদয়ের অনেক দৃষ্টান্ত পাওয়া যাবে বাংলা সাহিত্যের ইতিহাসে। যশোলাভের আশায় সাহিত্যিকে পারে না এমন কাজ অল্পই আছে। এই নিষ্ঠার সামান্য অংশও যদি সাহিত্য রচনায় নিযুক্ত হত তবে স্থায়ী সাহিত্য ও স্থায়ী যশ দুই করায়ত্ত হত তার।

২ ॥ টাকার জন্য লিখিবেন না। ইউরোপে এখন অনেক লোক টাকার জন্যই লেখে, এবং টাকাও পায়; লেখাও ভাল হয়। কিন্তু আমাদের এখনও সে দিন হয় নাই। এখন অর্থের উদ্দেশ্যে লিখিতে গেলে, লোকরঞ্জন প্রবৃত্তি প্রবল হইয়া পড়ে। এখন আমাদিগের দেশের সাধারণ পাঠকের রুচি ও শিক্ষা বিবেচনা করিয়া লোকরঞ্জন করিতে গেলে রচনা বিকৃত ও অনিষ্টকর হইয়া ওঠে।

বঙ্কিমচন্দ্র যখন লিখেছিলেন তার পরে দেশের অবস্থার কিছু পরিবর্তন হয়েছে। শিক্ষার প্রসারের ফলে পাঠকের সংখ্যা বেড়েছে, রুচিরও কিছু পরিবর্তন ঘটেছে। কাজেই টাকার জন্যে লিখে টাকা উপার্জন করা আগের চেয়ে সহজ হয়েছে। শুধু তাই নয়, শিল্পের খাতিরে লিখেও টাকা উপার্জন করছে এমন লেখকের সংখ্যা কম নয়। কালক্রমে অবস্থার আরও পরির্তন ঘটবে। বঙ্কিমচন্দ্রের সময়ে অবস্থা অন্য রকম ছিল সন্দেহ নেই। কিন্তু অনেক বাঙালী লেখক এখন টাকার মুখ দেখেছে আর তাতেই নূতন সমস্যার সৃষ্টি হয়েছে। বই বিক্রির সংখ্যার উপরে এখন বইয়ের গুণ নির্ভর করতে শুরু করেছে। এ ধারণা সাহিত্যের পক্ষে স্বাস্থ্যকর নয়। আর এই সূত্রে অনেকের ধারণা হয়েছে যেসব বইয়ের কাটতি বেশি, যেমন উপন্যাস বা উপন্যাস-ধর্মী রচনা, সেইগুলি বুঝি সাহিত্য। অবস্থা এমন দাঁড়িয়েছে যে, যে ব্যক্তি উপন্যাস লিখিতে পারল না তাকে সাহিত্যিক বলেই গণ্য করা হয় না। ফলে উপন্যাসের বাজারে কেবল খদ্দের নয় লেখকেরও ভিড়। তার উপরে আর এক আপদ সিনেমার দাবী। অনেক ঔপন্যাসিক এখন সিনেমার দিকে অর্থাৎ সিনেমার অভিনেতাদের দিকে চোখ রেখে কলম চালনা করেন, এবং অনেক সময়েই তাঁদের বই উপন্যাসের আকারে সিনেমার script-এর রূপ পরিগ্রহণ করে। সিনেমার আকর্ষণ মানে সহজ টাকা ও বিজ্ঞাপনের

আকর্ষণ। টাকা ও বিজ্ঞাপনকে অবাঞ্ছনীয় এমন বলি না; কিন্তু সাহিত্যিক উৎকর্ষের বদলে নিশ্চয় বাঞ্ছনীয় নয়। সাহিত্যে শিল্পের দাবী ছাড়া অন্য দাবী প্রবল হয়ে উঠলে সাহিত্যগুণের অপকর্ষ ঘটতে বাধ্য। আশঙ্কা করি ঘটছেও। বইয়ের বিক্রি দিয়ে যেমন বইয়ের গুণ নির্ধারিত হচ্ছে তেমনি সিনেমার উপযোগিতা দিয়েও বইয়ের গুণ নির্ধারিত হতে চলেছে। ইংরাজী ফরাসী প্রভৃতি সাহিত্যে এ রীতি তো তেমন ক্ষতিকর নয়, অনেক শতাব্দীর চেষ্টায় সাহিত্যের বনিয়াদ সেখানে পাকা। নব্য বাংলা সাহিত্য নিতান্তই নূতন। শিক্ষার প্রসার এখনও সীমাবদ্ধ, লোকের রুচি এখনও নির্ভরযোগ্য নয়, কাজেই সিনেমার মারফতে লোকরঞ্জন চেষ্টা এখনো আশঙ্কার কারণ।

বঙ্কিমচন্দ্রের ৩য় ও ৪র্থ সূত্র একত্র আলোচনা করা যেতে পারে।

৩॥ যদি মনে এমন বুঝিতে পারেন যে, লিখিয়া দেশের বা মনুষ্য জাতির কিছু মঙ্গল সাধন করিতে পারেন, অথবা সৌন্দর্য সৃষ্টি করিতে পারেন, তবে অবশ্য লিখিবেন। যাঁহারা অন্য উদ্দেশ্যে লেখেন, তাঁহাদিগকে যাত্রাওয়ালা প্রভৃতি নীচ ব্যবসায়ীদিগের সঙ্গে গণ্য করা যাইতে পারে।

৪॥ যাহা অসত্য, ধর্মবিরুদ্ধ, পরনিন্দা বা পরপীড়ন বা স্বার্থসাধন যাহার উদ্দেশ্য, সে সকল প্রবন্ধ কখনো হিতকর হইতে পারে না, সুতরাং তাহা একেবারে পরিহার্য। সত্য ও ধর্মই সাহিত্যের উদ্দেশ্য। অন্য উদ্দেশ্যে লেখনী ধারণ মহাপাপ।

বঙ্কিমচন্দ্রের সাহিত্যনীতির আলোচনায় পূর্বোক্ত সূত্র দুটি বিশেষ উল্লেখযোগ্য। বিশেষ কমলাকান্তের দপ্তর প্রকাশের পর থেকে শেষ পর্যন্ত প্রায় সমস্ত রচনাই সূত্র দুটির দ্বারা নিয়ন্ত্রিত। প্রথম জীবনের দুর্গেশনন্দিনী বা কপালকুণ্ডলা সূত্রে কথিত সৌন্দর্যসৃষ্টির উদাহরণ। বিশুদ্ধ সৌন্দর্য পরোক্ষে মানুষের হিতকর। কিন্তু পরোক্ষ ক্রিয়ার উপরে নির্ভর না করে বঙ্কিমচন্দ্র বলেছেন, "লিখিয়া দেশের বা মনুষ্যজাতির কিছু মঙ্গলসাধন করিতে পারেন, অথবা সৌন্দর্য সৃষ্টি করিতে পারেন, তবে অবশ্য লিখিবেন।" রবীন্দ্রনাথ হলে ও দুইকে ভিন্ন করে দেখাতেন না। এখানে বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথের

সাহিত্যনীতির পার্থক্য প্রকট। রবীন্দ্রনাথের মতে সাহিত্য শব্দটি সহিত শব্দজাত, লেখকের সহিত পাঠকের সাহিত্য। বঙ্কিমচন্দ্রের মতে স+হিত শব্দ থেকে সাহিত্য শব্দজাত, হিতকারিতা সাহিত্যের আদর্শ। শেষ বিচারে এ দুই মতে হয়তো পার্থক্য নেই, সৌন্দর্য ও মঙ্গলে একই শক্তির ভিন্ন প্রকাশ, কারণ "সুন্দরের পাদপীঠতলে যেখানে মঙ্গলদীপ জ্বলে" সেখানেই জীবনের চরিতার্থতা মনে করেন রবীন্দ্রনাথ। তবে এক্ষেত্রে বঙ্কিমচন্দ্র ও দুইকে আলাদা করে দেখিয়েছেন।

কমলাকান্তের দপ্তরেই প্রথম সচেতনভাবে দেশের ও মনুষ্যজাতির মঙ্গল সাধনকে সাহিত্যের অদর্শ হিসাবে গ্রহণ করেছেন লেখক। আনন্দমঠ, দেবী চৌধুরাণী ও সীতারামে এই নীতির পূর্ণমূর্তি প্রকট। কিন্তু একেবারে জীবন-শেষের রাজসিংহ ও ইন্দিরাতেও কি এই নীতি বর্তমান? বঙ্কিমচন্দ্র বলবেন অবশ্যই বর্তমান, কেননা, হিন্দুর বাহুবল প্রদর্শনই রাজসিংহ উপন্যাসের লক্ষ্য। কিন্তু ইন্দিরার বেলায়? সেখানে এই নীতির প্রত্যক্ষ রূপ কোথায়? ইন্দিরা নিছক সৌন্দর্যসৃষ্টি। জীবনশেষে এই দুখানি গ্রন্থ পুনর্লিখিত করে তিনি যেন প্রকারান্তে স্বীকার করেছেন—মঙ্গলসাধন ও সৌন্দর্যসৃষ্টি কার্যতঃ আলাদা হলেও বস্তুতঃ আলাদা নয়। বস্তুতঃ আলাদা না হলেও কার্যতঃ আলাদা হয়ে থেকে এই নীতি একটা স্বতোবিরুদ্ধতা বা contradicton সৃষ্টি করেছে বঙ্কিমসাহিত্যে।

বিষবৃক্ষের অভিজ্ঞতায় অমৃত ফলের আশা, এই বিষ চিকিৎসার মধ্যে স্বতোবিরুদ্ধতা বা contradiction-এর প্রকাশ। নীতি শব্দটাতেই যাঁদের আপত্তি রোহিণী হত্যার দায়ে ভারতীয় দণ্ডবিধি ৩০২ ধারা অনুসারে তাঁরা বঙ্কিমচন্দ্রকে অভিযুক্ত করেছেন। অবৈধ প্রেমের পথিক বলেই নাকি রোহিণী নিহত হয়েছেন। কিন্তু তারা ভুলে যায় যে অবৈধ প্রেমের অপরাধে নয়, অবৈধ প্রেম লঙ্ঘন করবার দোষেই রোহিণীকে মরতে হয়েছে গোবিন্দলালের হাতে। অবৈধ প্রেমেও একটা code of honour আছে, রাসবিহারীর প্রতি রোহিণীর অনুরাগে সেই রেখাটি লঙ্ঘিত হয়েছে। এমন হামেশা হচ্ছে। কাজেই বঙ্কিমকে নীতিবাদী না বলে বাস্তববাদী বলা উচিত। এই ঘটনাকে মঙ্গলসাধনের দৃষ্টান্তরূপে গণ্য করা হবে কিংবা সৌন্দর্যসৃষ্টির দৃষ্টান্তরূপে গণ্য করা হবে তা নির্ভর করে পাঠকের রুচির উপরে। হয়তো ঘটনাটি স্বতোবিরুদ্ধতার সাময়িক সমাধানের একটি নিদর্শন।

রবীন্দ্রনাথের চোখের বালি, নৌকাডুবি, যোগাযোগ ও দুই বোনের অতৃপ্তিদায়ক উপসংহার তুলনায় অনেক বেশি আপত্তিকর। এসব ক্ষেত্রে স্বতোবিরুদ্ধতা স্বভাবের নিয়মে দুয়ে মিলে এক হয়ে যায়নি, দুটোকে দ্রুত সমাপ্তির তাগিদে বেঁধে এক প্রতিপন্ন করবার চেষ্টা হয়েছে মাত্র। এসব উপসংহার বীজাকারে সূচনার মধ্যে ছিল না। আনন্দমঠের উপসংহার যাঁরা পছন্দ করেন না তাঁদেরও স্বীকার করতে হবে যে, আদিতেই অন্ত নিহিত ছিল।* মনুষ্যজাতির মঙ্গলসাধন ও সৌন্দর্যসৃষ্টির দ্বন্দ্ব উনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্যের একটি প্রধান সমস্যা। সে যুগের কোন সাহিত্যিক নিছক সাহিত্যসৃষ্টির আকাঙ্ক্ষায় লেখনী ধারণ করেননি। একটা sense of destiny বা নিয়তির নির্দেশ তাঁদের চালিত করেছিল সাহিত্য-সাধনার পথে। তাঁদের কাছে মসী ছিল অসির বিকল্প। এ ব্যাপারটাই একটা মস্ত contradiction, কাজেই উনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্যে contradiction আছে, আর থাকতে বাধ্য। শুধু বঙ্কিমচন্দ্রকে দোষ দিলে চলবে কেন? এ অভিযোগ থেকে কেউ মুক্ত নন, এমন কি মধুসূদনও নন।

৫ ॥ যাহা লিখিবেন তাহা হঠাৎ ছাপাইবেন না। কিছুকাল ফেলিয়া রাখিবেন। কিছুকাল পরে উহা সংশোধন করিবেন। তাহা হইলে দেখিবেন, প্রবন্ধে অনেক দোষ আছে। কাব্য নাটক উপন্যাস দুই-এক বৎসর ফেলিয়া রাখিয়া তাহার পর সংশোধন করিলে বিশেষ উৎকর্ষ লাভ করে। যাহারা সাময়িক সাহিত্যের কার্যে ব্রতী, তাঁহাদের পক্ষে এই নিয়ম-রক্ষাটি ঘটিয়া উঠে না। এজন্য সাময়িক সাহিত্য লেখকের পক্ষে অবনতিকর।

৬ ॥ যে বিষয়ে যাহার অধিকার নাই; সে বিষয়ে হস্তক্ষেপণ অকর্তব্য। একটি সোজা কথা, কিন্তু সাময়িক সাহিত্যতে এ নিয়মটি রক্ষিত হয় না।

* আনন্দমঠের উপসংহারে মহাপুরুষ এসে সত্যানন্দকে নিয়ে গেল, তার এখানকার কাজ শেষ হয়েছে। অচলায়তনের উপসংহারে গুরু এসে আচার্যকে নিয়ে গেল—তার এখানকার কাজ ফুরিয়েছে। এ মিল কি কাকতালীয় না ততোধিক কিছু?

বঙ্কিমচন্দ্র যখন এ সূত্রগুলি লিখছিলেন সেই প্রায় আশী বছর আগে সাহিত্য ও সাময়িক সাহিত্য পৃথক ছিল এবং আজকার তুলনায় দুয়েরই স্রোত মন্থর ছিল। আজ সাহিত্য ও সাময়িক সাহিত্য একান্নবর্তী আর দুয়েরই স্রোত প্রবল। বর্তমানে কোন্‌টি বিশুদ্ধ সাহিত্য আর কোন্‌টি সাময়িক সাহিত্য নির্ণয় করা সহজ নয়। তা ছাড়া দুই আজ বৃহৎ ব্যবসায় পরিণত। আশী বছর আগে সাহিত্যের বাজার বলে কিছু ছিল না, সাময়িক সাহিত্যের বাজারের অবস্থা আরও খারাপ ছিল। সাহিত্য ও সাময়িক সাহিত্য তখন অন্ন যোগাত না বলে তার মধ্যে ত্বরা ছিল না। এখন চাহিদার সঙ্গে ত্বরা বেড়েছে, লিখে ফেলে রাখবার বা কলম গুটিয়ে বসে থাকবার সত্যযুগ সাহিত্য-ক্ষেত্র থেকে অপসৃত। কাজেই সূত্র দুটির আগের গুরুত্ব আর নেই। অধিকার ও অনধিকারের প্রশ্ন সাময়িক সাহিত্যের ক্ষেত্রে ওঠে না বলে বঙ্কিমচন্দ্র নিজেই স্বীকার করেছেন। তবে সাময়িক সাহিত্য লেখকের পক্ষে অবনতিকর কিনা নিশ্চয় করে বলা যায় না। বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথ দুজনকেই যথেষ্ট পরিমাণ সাময়িক সাহিত্য রচনা করতে হয়েছে। ঐ কাজে সময় না দিতে হলে তাঁরা আরও কিছু রসরচনা লিখতে পারতেন নিঃসন্দেহ। কিন্তু আর একখানি কৃষ্ণকান্তের উইল বা বলাকা রচিত হত কিনা সন্দেহ। অপর পক্ষে তাঁদের রচিত সাময়িক সাহিত্য দেশের মতি-গতি নির্ধারণে যে ভূমিকা গ্রহণ করেছে—বিশেষ উপকারের হেতু হয়েছে, দেশের মঙ্গলসাধন করতে সমর্থ হয়েছে—তা পেতাম না। কাজেই তাঁদের ক্ষেত্রে অন্ততঃ সাময়িক সাহিত্য অবনতিকর হয়নি, দেশের পক্ষে উন্নতিকর হয়েছে। তবে বঙ্কিমচন্দ্র বা রবীন্দ্রনাথের মত মহারথী কোন নিয়মের বশীভূত নন। স্বল্প শক্তিমানদের জন্য নিয়মের আবশ্যক আছে সত্য, কিন্তু যেকালে সাহিত্য ও সাময়িক সাহিত্যের সীমানা লুপ্তপ্রায় তখন নিয়ম থাকলেই বা তা মেনে চলবার উপায় কোথায়? উপায় থাকুক বা নাই থাকুক সতর্কবাণী হিসাবে বঙ্কিমচন্দ্রের কথা মনে রাখলে উপকার ছাড়া অপকার হওয়ার সম্ভাবনা নেই।

৭॥ বিদ্যা প্রকাশের চেষ্টা করিবেন না। বিদ্যা থাকিলে, তাহা আপনিই প্রকাশ পায়, চেষ্টা করিতে হয় না। বিদ্যা প্রকাশের চেষ্টা পাঠকের পক্ষে অতিশয় বিরক্তিকর, এবং রচনার পারিপাট্যের বিশেষ হানিজনক। এখনকার প্রবন্ধে ইংরাজি, সংস্কৃত, ফরাশি,

জার্মান কোটেশন বড় বেশি দেখিতে পাই। যে ভাষা আপনি জানেন না, পরের গ্রন্থের সাহায্যে সে ভাষা হইতে কদাচ উদ্ধৃত করিবেন না।

মূল ব্যাধি বিদ্যাপ্রকাশ চেষ্টা, উপসর্গ কোটেশন হউক। দেখা যাচ্ছে যে ব্যাধি ও উপসর্গ বঙ্কিমচন্দ্রের সময়েই দেখা দিয়েছিল, এখন লেখকের সংখ্যাবৃদ্ধিতে ব্যাধি মহামারীর আকার ধারণ করেছে। পাঠককে অজ্ঞ ও অপ্রতিভ প্রতিপন্ন করা কোন কোন লেখকের লেখনীধারণের একমাত্র কার্য বলে মনে হয়। পণ্ডিত ব্যক্তি অপরকে অপণ্ডিত প্রমাণ করতে প্রয়াস পায় না। মধুসূদন, বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথ তিনজনেই পণ্ডিত ছিলেন (প্রতিভাবান তো ছিলেনই) কোটেশন কণ্টক থেকে তাঁদের রচনা বিশেষ-ভাবে মুক্ত। রামেন্দ্রসুন্দর প্রগাঢ় পণ্ডিত ছিলেন, অনেক দুরূহ বিষয়ে প্রবন্ধ রচনা করেছেন, কিন্তু তাঁর রচনায় কোটেশন কয়টা? বিদ্যার অভাবেই লেখক কোটেশনমুখী হয়ে ওঠে, সে কোটেশনও আবার লেখকের অজ্ঞাত ভাষা থেকে। পাঠকসমাজের উপরে অবজ্ঞাই এই পণ্ডিতম্মন্যতার কারণ। এখন পাঠকসমাজ যে অনুপাতে বেড়েছে, সেই অনুপাতে বাড়েনি রুচিমান ও উচ্চশিক্ষাসম্পন্ন পাঠক, ফলে এইরকম চাতুরী সম্ভব হচ্ছে। যোগ্য পাঠক যোগ্য লেখক সৃষ্টির একটি উপায়। সাক্ষরতা ও শিক্ষা এক বস্তু নয়। নূতন নূতন যোজনার তাগিদে সাক্ষরের সংখ্যা বাড়তে পারে, শিক্ষিতের সংখ্যা বৃদ্ধি সময়সাপেক্ষ। নূতন সাক্ষর পাঠককে ফাঁকি দেওয়া সহজ সত্য, কিন্তু অন্যদিকে আবার নূতন সাক্ষর পাঠক টেনে নামিয়ে আনে লেখককে সাহিত্যের উচ্চ আদর্শ থেকে। এই প্রক্রিয়াটি আজ চলছে পৃথিবীব্যাপী। উচ্চমার্গের সাহিত্য সৃষ্টির যুগ পৃথিবী থেকে বুঝি চিরকালের জন্যই চলে গেল। মেকলের উক্তি অপ্রত্যাশিত ভাবে সত্য হতে চলেছে।

৮॥ অলঙ্কার প্রয়োগ বা রসিকতার জন্য চেষ্টিত হইবেন না। স্থানে স্থানে অলঙ্কার বা ব্যঙ্গের প্রয়োজন হয় বটে; লেখকের ভাণ্ডারে এ সামগ্রী থাকিলে, প্রয়োজনমতে আপনিই আসিয়া পৌঁছিবে, ভাণ্ডারে না থাকিলে মাথা কুটিলেও আসিবে না। অসময়ে বা শূন্য ভাণ্ডারে অলঙ্কার প্রয়োগের বা রসিকতার চেষ্টার মত কদর্য আর কিছুই নাই।

৯ ॥ যেস্থানে অলঙ্কার বা ব্যঙ্গ সুন্দর বলিয়া বোধ হইবে, সেই স্থানটি কাটিয়া দিবে, এটি প্রাচীন বিধি। আমি সে কথা বলি না। কিন্তু আমার পরামর্শ এই যে, সে স্থানটি বন্ধুবর্গকে পুনঃ পুনঃ পড়িয়া শুনাইবে। যদি ভাল না হইয়া থাকে, তবে দুই চারি বার পড়িলে লেখকের নিজেরই আর উহা ভাল লাগিবে না—বন্ধুবর্গের নিকট পড়িতে লজ্জা করিবে। তখন উহা কাটিয়া দিবে।

অলঙ্কারের প্রয়োগ কাব্যে অধিক, ব্যঙ্গের প্রয়োগ গদ্যে। এ-ই সাধারণ বিধি। কিন্তু রবীন্দ্রনাথের গদ্য সম্বন্ধে এ নিয়ম খাটে না। অলঙ্কার তাঁর গদ্যের সহজাত ঐশ্বর্য (কাব্যের তো বটেই)। রবীন্দ্রনাথের গদ্য রচনার প্রভাবে অলঙ্কারের প্রয়োগ বেড়ে গিয়েছে পরবর্তীকালে; আর অনেক সময়েই তা মুদ্রাদোষের সীমানায় গিয়ে ঠেকেছে। অলঙ্কারাত্মক বাক্য প্রয়োগ রবীন্দ্রনাথের চিন্তার বৈশিষ্ট্য, অপরের পক্ষে তা অনুকরণ মাত্র। এইরূপ অনুকরণের ফল পরবর্তী গদ্যের পক্ষে একটি বিড়ম্বনা। প্রয়োজন-স্থলে অলঙ্কার প্রয়োগের আদর্শ রামেন্দ্রসুন্দরের গদ্য, আবার প্রয়োজনস্থলে ব্যঙ্গের প্রয়োগের আদর্শ প্রমথ চৌধুরীর আদর্শ—দুজনেই রবীন্দ্র সমকালীন। তাঁদের গদ্যের কাঠামোর উপরে রবীন্দ্রনাথের প্রভাব নিঃসন্দেহে আছে কিন্তু স্বাভাবিক ক্ষমতা ও গদ্যধর্ম সম্বন্ধে তত্ত্বদর্শিতার ফলে তাঁরা বিড়ম্বনা বাঁচিয়ে যেতে সমর্থ হয়েছেন। পরবর্তী অনেক লেখকের সে সামর্থ্য নেই, আর সামর্থ্য যে নেই সে বিষয়েও তাঁরা সচেতন নন। বন্ধুবর্গকে পড়ে শোনাবার পরামর্শ নিষ্ফল, কারণ একটি অনুকরণের আবহাওয়ায় বর্ধিত হওয়ার ফলে সকলেরই মাথা একই কুপ্রভাবের ক্ষুরে মণ্ডিত। আধুনিক বাংলা গদ্যরীতি অলঙ্কারাত্মক অনুকরণে কূপে নিমজ্জিত প্রায়। বঙ্কিমচন্দ্রের পরবর্তী সূত্র যে সতর্কবাণী উচ্চারণ করছে ঐ সুগভীর কূপের মধ্যে তা পৌঁছতে অক্ষম।

১০ ॥ সকল অলঙ্কারের শ্রেষ্ঠ অলঙ্কার সরলতা। যিনি সোজা কথায় আপনার মনের ভাব সহজে পাঠককে বুঝাইতে পারেন, তিনিই শ্রেষ্ঠ লেখক। কেননা, লেখার উদ্দেশ্য পাঠককে বুঝান।

তৃতীয় ও চতুর্থ সূত্রের মতই এ সূত্রটির গুরুত্ব। পূর্বোক্ত সূত্র দুটিতে

যেমন বঙ্কিমচন্দ্রের সাহিত্য নীতির সার, এ সূত্রটিতে তেমনি তাঁর সাহিত্য রীতির সার। লেখার উদ্দেশ্য পাঠককে বুঝানো এই পরম সত্যটি অনেক লেখক ভুলে গিয়েছেন, তাঁদের রচনা পড়লে মনে হয় লেখার উদ্দেশ্য পাঠককে না বুঝানো। অকারণে দুরূহ সংস্কৃত শব্দ প্রয়োগ, অপ্রয়োজনে ইংরাজি শব্দ প্রয়োগ ( অন্ত বিদেশী ভাষার শব্দও বটে ) এবং দুরন্বয় এঁদের লেখার বৈশিষ্ট্য। ঠিক এই পন্থাটি ছাড়া তাঁদের ভাব নাকি প্রকাশ পায় না। এই প্রচণ্ড ব্যস্ততার যুগে কার এমন শিরঃপীড়া যে ঐ গোলকধাঁধার রহস্যভেদ করতে যাবে। কিন্তু না, পাঠক আছে, হতে পারে তাদের সংখ্যা আঙুলে গণনীয়, মিষ্টান্ন-প্রত্যাশী ইতরে জনাঃ নাই বুঝল—এই হচ্ছে তাঁদের যুক্তি। অপঠিত মহিমাই নাকি তাঁদের রচনার প্রধান বৈশিষ্ট্য। এখানেও রূপান্তরে রবীন্দ্র-গন্তের প্রভাবের প্রতিক্রিয়া। কুতুবমিনারের পাশে উৎকট, অর্ধসমাপ্ত ও দর্শকবিহীন মহিমায় মণ্ডিত আলাই মিনার যাঁরা দেখেছেন তাঁরা এই গন্তরীতির প্রকৃত রূপ বুঝতে পারবেন। উভয় স্থলেই অক্ষমতার সঙ্গে অহম্মন্ততার অপদার্থ মিশ্রণ।

'সকল অলঙ্কারের শ্রেষ্ঠ অলঙ্কার সরলতা।' এই নীতির সমর্থনে বিদ্যাসাগর থেকে পরশুরাম পর্যন্ত সমস্ত শ্রেষ্ঠ বাঙালী গন্ত লেখকের রচনা উদ্ধৃত করতে পারা যায়। রবীন্দ্রনাথের গন্ত অলঙ্কারাত্মক ও অন্দরের স্বকীয়তায় মণ্ডিত হলেও সরল, একবার পড়লেই ভাবটি পাঠকের মনে গিয়ে পৌঁছয়। কিন্তু হলে কি হয়, আলাই মিনার যে এর উচ্চকণ্ঠ ( অর্ধভগ্ন ) প্রতিবাদ। এ একরকম গ্রাম্যতা। বিশ্বমানবতার দোহাই পাড়তে পাড়তে নূতন গ্রাম্যতার অনুসরণ সত্যই উপভোগ্য। তবে সান্ত্বনার বিষয় এই যে প্রসাদগুণ বর্জিত, অসরল গন্ত কখনো স্থায়ী আসন লাভ করে না।

১১॥ কাহারও অনুকরণ করিও না। অনুকরণে দোষগুলি অনুকৃত হয়, গুণগুলি হয় না। অমুক ইংরাজি বা সংস্কৃত বা বাংলা লেখক এইরূপ লিখিয়াছেন, আমিও এরূপ লিখিব, এ কথা কদাপি মনে স্থান দিয়ো না।

অনেক বাঙালী সমালোচকের মতে সাহিত্যের High treason রবীন্দ্রনাথ বা বঙ্কিমচন্দ্রের অনুকরণ। কারো রচনায় রবীন্দ্ররীতির ধ্বনি বা বঙ্কিমীরীতির প্রতিধ্বনি শ্রুত হওয়ামাত্র 'শির লাও' গর্জন করে ওঠেন তাঁরা।

তাঁরা নিতান্ত প্রতিক্রিয়াশীল না হলে বুঝতে পারতেন যে, ক্রম-বিবর্তনের নীতি সাহিত্যক্ষেত্রেও সক্রিয়। এই নীতির নিয়মেই পূর্ববর্তী শক্তিমান লেখকদের রীতি পরবর্তীদের মধ্যে প্রথমে ধ্বনিরূপে, তার পরে প্রতিধ্বনিরূপে দেখা দিতে দিতে অবশেষে এক সময়ে মিলিয়ে যায়। কিন্তু পরবর্তী লেখকের যদি স্বকীয়তা থাকে তবে ঐ ধ্বনি ও প্রতিধ্বনির সঙ্গেই তা ক্রমে স্পষ্ট ও স্পষ্টতর হয়ে ওঠে। বঙ্কিমচন্দ্রের গদ্যরীতির ধ্বনি রবীন্দ্রনাথের বৌঠাকুরাণীর হাটে অত্যন্ত সুস্পষ্ট যদিচ তা কালক্রমে চোখের বালি ও নৌকাডুবিতে ক্ষীণ প্রতিধ্বনিতে পর্যবসিত। কিন্তু সেই সঙ্গেই দেখা দিয়েছে রবীন্দ্রনাথের গদ্যরীতির মৌলিকতা। এই স্বাভাবিক বিবর্তনকে অস্বীকার করার অর্থ সাহিত্যের ধারার বিরুদ্ধে প্রতিক্রিয়াশীল আচরণ। শক্তিহীন বা স্বল্পশক্তি লেখকেরাই এরূপ আচরণ করে থাকেন। এখানেও দেখি রবীন্দ্রপ্রভাবের আর এক রূপান্তর। রবীন্দ্রনাথকে অর্থাৎ বাংলা সাহিত্যের বিবর্তনকে অস্বীকার করবার সঙ্কল্পে তাঁরা দুরন্বয়ের, দুর্বোধ্যতার ও সর্বপ্রকার দুরূহতার নাগপাশে নিজেদের পিষ্ট করতে প্রস্তুত। কিন্তু তাই বলে তাঁরা অনুকরণ করেন না এমন মনে করলে ভুল হবে। রবীন্দ্রনাথ বা বঙ্কিমচন্দ্রের অনুকরণ সহজেই ধরা পড়ে। তাই তাঁরা স্বল্পখ্যাত ইংরাজি লেখকদের বা স্বল্পতরখ্যাত ফরাসী বা জার্মান লেখকদের পক্ষপুটে আশ্রয় গ্রহণ করেন। ধরা পড়বার আশঙ্কা কম, বিশেষ, "বিদেশী রাজার ছেলে লজ্জা কি বা তারে।"

১২॥ যে কথার প্রমাণ দিতে পারিবে না, তাহা লিখিও না। প্রমাণগুলি প্রযুক্ত করা সকল সময়ে প্রয়োজন হয় না, কিন্তু হাতে থাকা চাই।

দর্শন, ইতিহাস ও বিজ্ঞানের ক্ষেত্রেই এ সূত্রটির প্রযোজ্যতা অধিক, তবে সাহিত্য-ক্ষেত্রে যে একেবারে নেই তা নয়। প্রবন্ধ-লেখক, সমালোচক ও জীবনীকারগণের এ সূত্রটি ভুললে চলবে না। ধূম দেখলে বহ্নি অনুমান করা অসঙ্গত নয় কিন্তু ঐ গিরিশিখরে ওটা কি, ধূম না কুয়াশা আগে ঠিক করে নিয়ে তবে অনুমান করা আবশ্যক। প্রমাণহীন সদম্ভ ঘোষণায় সত্যের পিলে চমকে উঠলেও মিথ্যা কখনো সত্য হয় না। এখানেও সেই অহম্মন্যতার আর এক লীলা।

এই হল গিয়ে বঙ্কিমচন্দ্র বিরচিত বারোটি সূত্র। রচনাকালে সূত্রগুলির যেমন প্রযোজ্যতা ছিল আজও তেমনি আছে, বরঞ্চ ৩য়, ৪র্থ, ৬ষ্ঠ, ১০ম ও ১১শ সূত্রের প্রয়োজন ও প্রযোজ্যতা বেড়েছে। সেদিনকার লেখক সূত্রগুলিকে কি দৃষ্টিতে দেখেছিল জানি না, তবে আজকার একজন লেখক কি দৃষ্টিতে দেখে তাই বিবৃত করলাম। সর্বশেষে বঙ্কিমচন্দ্র যে আশা পোষণ করে সূত্রগুলি সমাপ্ত করেছিলেন তা এখানে উদ্ধৃত করে এই ভাষ্যের পরিসমাপ্তি করলাম।

"বাঙ্গালা সাহিত্য, বাঙালীর ভরসা। এই নিয়মগুলি বাঙ্গালা লেখক-দিগের দ্বারা রক্ষিত হইলে, বাঙ্গালা সাহিত্যের উন্নতি বেগে হইতে থাকিবে।"

প্রসঙ্গান্তরে যাওয়ার আগে চতুর্থ শ্লোকে বিবৃত সত্য ও ধর্মের সহিত সাহিত্যের যোগাযোগ সম্বন্ধে লেখক অন্যত্র যা বলেছেন তার উল্লেখ করা যেতে পারে। "সাহিত্যের আলোচনায় সুখ আছে বটে, কিন্তু যে সুখ তোমার উদ্দেশ্য এবং প্রাপ্য হওয়া উচিত, সাহিত্যের সুখ তাহার ক্ষুদ্রাংশ মাত্র। সাহিত্যও ধর্ম ছাড়া নহে। কেননা, সাহিত্য সত্যমূলক। যাহা সত্য, তাহা ধর্ম। যদি এমন কু-সাহিত্য থাকে যে তাহা অসত্যমূলক ও অধর্মময়, তবে তাহার পাঠে দুরাত্মা বা বিকৃতরুচি পাঠক ভিন্ন কেহ সুখী হয় না। কিন্তু সাহিত্যে যে সত্য ও যে ধর্ম, সমস্ত ধর্মের তাহা এক অংশ মাত্র। অতএব কেবল সাহিত্য নহে, যে মহত্ত্বের অংশ এই সাহিত্য, সেই ধর্মই এইরূপ আলোচনীয় হওয়া উচিত। সাহিত্য ত্যাগ করিও না, কিন্তু সাহিত্যকে নিম্ন সোপান করিয়া ধর্মের মঞ্চে আরোহণ কর।" (ধর্ম এবং সাহিত্য)

এ পর্যন্ত যা পাওয়া গেল তাতেই বঙ্কিমচন্দ্রের সাহিত্য দৃষ্টি সম্বন্ধে মোটামুটি একটা ধারণা হওয়া উচিত। কিন্তু সম্যক ধারণার জন্য আরো কিছু আবশ্যক। এই সূত্রগুলি কি কোন বীজকোষ-নির্গত? যদি তেমন বীজকোষ থাকে তবে বঙ্কিমচন্দ্র স্পষ্টত তার উল্লেখ করেছেন কি? যদি করে থাকেন তবে তাঁর রচনার মধ্যে তা কোথাও আছে কি? এই আলোচনায় প্রবেশের আগে আর একটা বিষয় পরিষ্কার করে নেওয়া দরকার।

বঙ্কিমচন্দ্র Arts for Arts's, sake কলাকৈবল্যবাদে বিশ্বাসী নহেন। পেটার অস্কারওয়াইল্ড প্রভৃতি কলাকৈবল্যবাদীদের ত্রুটি এই যে তাঁরা

সাহিত্যকে জীবন থেকে বিচ্ছিন্ন করে দেখেছেন, ফলে তাঁদের সাহিত্য-সমালোচনায় জীবনের পূর্ণ প্রতিফলন ঘটে না, কতক মেলে অনেক মেলে না। বঙ্কিমচন্দ্রের কাছে সাহিত্য জীবনের একটা অংশ। সমাজ, ধর্ম, দর্শন, ইতিহাস, লোকব্যবহার যেমন জীবনের অংশ, সাহিত্যও তেমনি; বেশিও নহে কমও নহে। কাজেই তাঁর সাহিত্য সমালোচনা জীবনের সমালোচনা হ'তে বাধ্য। একথা স্পষ্টত কোথাও না বললেও প্রসঙ্গত তিনি বলেছেন।

"অনেক পাঠক আমাকে জিজ্ঞাসা করিয়াছেন—রোহিণীকে মারিলেন কেন? অনেক সময়েই উত্তর করিতে বাধ্য হইয়াছি, আমার ঘাট হইয়াছে। কাব্যগ্রন্থ, মনুষ্যজীবনের কঠিন সমস্যা সকলের ব্যাখ্যা মাত্র, এ কথা যিনি না বুঝিয়া, এ কথা বিস্মৃত হইয়া কেবল গল্পের অনুরোধে উপন্যাস পাঠে নিযুক্ত হয়েন, তিনি এ সকল উপন্যাস পাঠ না করিলেই বাধ্য হই।"—( বঙ্গদর্শন, মাঘ ১২৮৪, পৃ. ৪৬৬। )

"কাব্যগ্রন্থ মনুষ্যজীবনের কঠিন সমস্যা সকলের ব্যাখ্যা মাত্র" যদি হয় তবে কাব্যে আর জীবনে ব্যবধান থাকে না। কাব্য জীবনের অংশ হয়ে দাঁড়ায়। কলাকৈবল্যবাদীরা এতদূর যেতে রাজী নন।

এখানে কিঞ্চিৎ অবান্তর হলেও একটা সমস্যার সমাধান চেষ্টা আবশ্যক। "কাব্যগ্রন্থ মনুষ্যজীবনের কঠিন সমস্যা সকলের ব্যাখ্যা মাত্র,"—এই উক্তিটি ম্যাথু আরনল্ডের বিখ্যাত Criticism of life প্রতিধ্বনির মত শোনায়। আর শুধু এই উক্তিটি নয় বঙ্কিমচন্দ্রের অনুশীলন তত্ত্ব ও ম্যাথু আরনল্ডের Culture এ দুয়ের মধ্যেও ঘনিষ্ঠ মিল দেখতে পাওয়া যায়। ম্যাথু আরনল্ডের Culture and Anarchy গ্রন্থের Preface-এ Culture-এর ব্যাখ্যা দিয়েছেন—

Culture, which is the study of perfection, leads us, as we in the following pages have shown, to conceive of true human perfection as a harmonious perfection, developing all sides of our humanity; and as a general perfection, developing all parts of our society.

বঙ্কিমচন্দ্রের ধর্মতত্ত্বের মূল স্বরূপ অনুশীলন বলতে কি বুঝায় সে ধারণা পাঠকের অনবগত নহে। তিনি বলেন মানুষের শারীরিকী জ্ঞানার্জনী কার্যকারিনী ও চিত্তরঞ্জনী বৃত্তিসমূহের সমভাবে পুষ্টি বা অনুশীলনই মনুষ্যত্বের

উদ্দেশ্ত। কাজেই ম্যাথু আরনল্ডের Culture ও বঙ্কিমচন্দ্রের অনুশীলন প্রায় সমার্থক হয়ে দাঁড়ায়। প্রায়, কিন্তু সম্যক নয়, এইজন্যে যে বঙ্কিমচন্দ্রের অনুশীলনে শারীরিকী বৃত্তি ও ভক্তির উপরে যে গুরুত্ব আরোপিত হয়েছে ম্যাথু আরনল্ডের Culture-এ তা আছে কিনা সন্দেহ। মোটের উপরে বঙ্কিমচন্দ্রের অনুশীলনের ভিত্তি প্রশস্ততর বলে মনে হয়। কিন্তু এতে মূল সমস্তার সমাধান হল না। তিনি কি ম্যাথু আরনল্ডের বিবৃত Culture-কে অবলম্বন করে অনুশীলন তত্ত্বকে দাঁড় করিয়েছেন? ম্যাথু আরনল্ডের কাছে তিনি কি আদৌ ঋণী? এ সংশয় ধর্ম্মতত্ত্বে গুরু-শিষ্য সংবাদের মধ্যে শিষ্যের মনে উদিত হয়েছিল।

শিষ্য। এ যে বিলাতী Doctrine of Culture!

গুরু। Culture বিলাতী জিনিস নহে। ইহা হিন্দুধর্মের সারাংশ।

শিষ্য। সে কি কথা? Culture শব্দের একটা প্রতিশব্দও আমাদের দেশের কোন ভাষায় নাই।

গুরু। আমরা কথা খুঁজিয়া মরি, আসল জিনিসটা খুঁজি না, তাই আমাদের এমন দশা। দ্বিজবর্ণের চতুরাশ্রম কি মনে কর?

শিষ্য। System of Culture?

গুরু। এমন যে তোমার Mathew Arnold প্রভৃতি বিলাতী অনুশীলন বাদীদের বুঝিবার সাধ্য আছে কিনা সন্দেহ। (ধর্মতত্ত্ব—প্রথম অধ্যায়)

বঙ্কিমচন্দ্রের "কাব্যগ্রন্থ মনুষ্যজীবনের কঠিন সমস্যা-সকলে ব্যাখ্যা মাত্র" এবং অনুশীলন তত্ত্ব বিচার করে আমার মনে হয় যে তিনি ম্যাথু আরনল্ডের রচনার সঙ্গে বিশেষ পরিচিত ছিলেন, যদিচ বঙ্কিমচন্দ্রের অনুশীলন ইংরেজ মনীষীর Culture-এর চেয়ে অধিকতর যুক্তিসহ ও নির্ভরযোগ্য। তা ছাড়া যখন দেখি যে এঁদের দুজনেরই সাহিত্য ও জীবন সম্বন্ধে দৃষ্টির মধ্যে মিল আছে তখন এই বিশ্বাস আরও প্রবল হয়ে দাঁড়ায়। বঙ্কিমচন্দ্র ম্যাথু আরনল্ডের কাছে ঋণী, তবে সে ঋণ শেষ পর্যন্ত মুনাফা দেখিয়েছে। ম্যাথু আরনল্ডের রচনাসমূহের মধ্যে Culture and Anarchy গ্রন্থখানাকে ধ্রুববিন্দু বলে মনে করা উচিত। এই ধ্রুববিন্দুতে দাঁড়ালে তাঁর অন্যান্য সমস্ত রচনাকে চারদিকে দেখতে পাওয়া যাবে, সূর্যের চারদিকে গ্রহমণ্ডলের মত। বঙ্কিম-সাহিত্যের ধ্রুববিন্দু হচ্ছে ধর্মতত্ত্ব বা অনুশীলন, তারও চারদিকে দেখতে পাওয়া যাবে তাঁর উপন্যাস ও অন্যান্য সমস্ত রচনা।

॥ ৪ ॥

এবারে আবার আগের প্রসঙ্গে ফিরে আসা যেতে পারে। বঙ্কিমচন্দ্রের সাহিত্য সমালোচনার কোনও বীজকোষ আছে কি? এই বীজকোষ থেকে নির্গত সূত্রগুলি উল্লেখ করা হয়েছে। কিন্তু বীজকোষ কি, পূর্বে উল্লিখিত তৃতীয় ও চতুর্থ সূত্রে এবং ধর্ম এবং সাহিত্য প্রবন্ধে তার পরিচয় আছে। তৃতীয় সূত্রে—"যদি মনে এমন বুঝিতে পারেন যে লিখিয়া দেশের বা মনুষ্যজাতির কিছু মঙ্গল সাধন করিতে পারেন, অথবা সৌন্দর্য সৃষ্টি করিতে পারেন, তবে অবশ্যই লিখিতে পারেন।" চতুর্থ সূত্রে—"সত্য ও ধর্মই সাহিত্যের উদ্দেশ্য।" অতএব দেখা গেল যে, মনুষ্যজাতির উন্নতিসাধন অথবা সৌন্দর্যসৃষ্টি সাহিত্যের উদ্দেশ্য, কারণ সত্য ও ধর্মই সাহিত্যের উদ্দেশ্য। তাহলে দেখা যাচ্ছে যে, বঙ্কিমচন্দ্রের মতে মানুষের হিতসাধন অথবা সৌন্দর্যসৃষ্টি সাহিত্যের মূল উদ্দেশ্য। এখানে প্রশ্ন উঠতে পারে হিতসাধন ও সৌন্দর্যসৃষ্টি কি স্বতন্ত্র না এক, দুই-এ যোগাযোগ আছে না এই দুই আলাদা। বঙ্কিমচন্দ্রের মতে হিতসাধন ও সৌন্দর্যসৃষ্টির মধ্যে কোন বিরোধ নাই। তিনি অন্যত্র বিস্তারিতভাবে বুঝিয়েছেন যে, কবিগণ সৌন্দর্যসৃষ্টির দ্বারাই মানুষের হিত করে থাকেন, আরও বুঝিয়েছেন সৌন্দর্যসৃষ্টির দ্বারা যে হিতসাধিত হয় তাই স্থায়ী ও প্রকৃত। এবারে বিরুদ্ধবাদীরা হয়তো বলে উঠবেন ওই হিত শব্দটাতে তাঁদের আপত্তি, কারণ ওই হিত শব্দের মধ্যেই লুকিয়ে আছে নীতি শব্দটি। তা বটে। নীতিবাদী বলে বঙ্কিমচন্দ্রের বড় দুর্নাম। তিনি নীতির প্রয়োচনায় রোহিণীকে খুন করেছেন, শৈবলিনীর হেনস্থা করেছেন, আয়েষাকে শূন্য হাতে বিদায় দিয়েছেন ইত্যাদি। ইদানীংকালে শরৎচন্দ্র রোহিণী হত্যার অভিযোগটা নূতন করে উঠিয়েছেন। শরৎচন্দ্রকে অনুসরণ করে বলা যায় যে, তিনি কিরণময়ীকে পাগল করে ছেড়েছেন, দেবদাসকে বেঘোরে মেরেছেন, সাবিত্রীকে শূন্য হাতে বিদায় দিয়েছেন। এ কেবল তর্কের খাতিরে বললাম, শরৎচন্দ্র ও বঙ্কিমচন্দ্র কেউ দায়ী নন, গল্পের প্রকৃতি পাত্রপাত্রীদের নির্দিষ্ট লক্ষ্যে পৌঁছে দিয়েছে মাত্র।

নীতিশব্দটি যদি চাণক্যশ্লোক ও পঞ্চতন্ত্রের নির্দেশিতভাবে গ্রহণ করা হয় তবে অবশ্যই দূষণীয় এবং সাহিত্যে সর্বথা বর্জনীয়। কিন্তু নীতিশব্দটি যদি জীবনের সমব্যাপকভাবে গ্রাহ্য হয় তবে তাকে বর্জন করা মানে জীবনকে অস্বীকার করা, তার বিরুদ্ধাচরণ মানে জীবনের বিরুদ্ধাচরণ। যথার্থত

এই ভাবটাকেই প্রতিক্রিয়াশীলতা বলা উচিত। ব্যাপকার্থে নীতি আর Moral Order একই বিষয়ক। এই Moral Order আহত হলে ব্যক্তি ও সমাজ পীড়িত হয়। সেই পীড়ার ইতিহাস ও পরিণাম প্রদর্শন সাহিত্যের উদ্দেশ্য। এই উদ্দেশ্য সাধনের সহায় সৌন্দর্য সৃষ্টির শক্তি। হত্যার বদলে হত্যা করে প্রতিশোধ গ্রহণ বাঞ্ছনীয় কিনা এ নীতির বা Moral Order-এর তর্ক। বক্তৃতা দিয়ে বা প্রবন্ধ লিখে এ মীমাংসা করা যায়, অনেকে করেছেন; আবার সৌন্দর্যসৃষ্টির দ্বারাও বিষয়টি অনুসরণ করা সম্ভব। শেক্সপীয়র হ্যামলেট নাটকে সৌন্দর্যসৃষ্টির দ্বারা এই সংশয়ের অবসান করতে চেষ্টা করেছেন। সেইজন্য তাঁর রচনা স্থায়ী ও সর্বজনগ্রাহী হয়ে উঠেছে। জগতে যেখানে যত মহাকবি আছেন তাঁরা সৌন্দর্যের পথে মানুষের হিতসাধন করেছেন, তাঁদের কাব্য বিশ্লেষণ করলে এই সত্য প্রমাণিত হয়। কাজেই বঙ্কিমচন্দ্র যদি সৌন্দর্যের দ্বারা হিতসাধন চেষ্টা করে থাকেন তবে তিনি মহাকবির কার্যই করেছেন। আর এ বিষয়ে তিনি রবীন্দ্রনাথের সমব্রতী।

রবীন্দ্রনাথ ও বঙ্কিমচন্দ্রের সাহিত্য সমালোচনার রীতিতে যতই পার্থক্য থাকুক না কেন মূল নীতিতে নেই। রবীন্দ্রনাথ অবশ্য হিত শব্দটি ব্যবহার করেননি, তার বদলে করেছেন কল্যাণ বা মঙ্গল শব্দ। আর তাঁর কাছে সৌন্দর্য শব্দটির চেয়ে প্রিয়তর সুন্দর শব্দটি। বস্তুতঃ তাঁর কাছে সুন্দর ও কল্যাণ অভিন্ন। আর এই দুই-এ মিলেই সত্য। কীট্স বলেছেন যে, "Beauty is Truth, Truth is Beauty" জানাই যথেষ্ট। ম্যাথু আরনল্ড বলেছেন, না, যথেষ্ট নয়। যথেষ্ট যে নয় তার কারণ Beauty-র সঙ্গে রবীন্দ্রনাথের কল্যাণের বা বঙ্কিমচন্দ্রের হিতের মিলন হলে তবেই Truth হয়। এই Truth আর ব্যাপকার্থে নীতি আর ধর্ম সমস্তই এক ও অভিন্ন। রবীন্দ্রনাথ ও বঙ্কিমচন্দ্র দুজনেই ধর্মকে ব্যাপকতম অর্থে গ্রহণ করেছেন, তাঁদের কাছে ধর্ম মানে মনুষ্যত্ব। ধর্মতত্ত্বে ও মানুষের ধর্মে বিষয়টি বিস্তারিত-ভাবে ব্যাখ্যাত হয়েছে। আর অধিক ব্যাখ্যা নিষ্প্রয়োজন। এতক্ষণ যা বলা হল তার সংক্ষিপ্তসার এই যে, বঙ্কিমচন্দ্রের সাহিত্য-সমালোচনা জীবন-সমালোচনার অঙ্গীভূত, কারণ জীবনের অনুরূপে ছাড়া সাহিত্য নিরর্থক। এই সাহিত্য সমালোচনার বীজকোষ সৌন্দর্যের দ্বারা মানুষের হিতসাধন। হিতসাধনের অর্থ জগতের Moral Order-এর রহস্য উদ্‌ঘাটন ও সমর্থন।

'বাঙ্গালার নব্য লেখকদিগের প্রতি নিবেদন' প্রবন্ধে বারোটি সূত্রাকারে এ সমস্ত বিবৃত হয়েছে। আর আমরা যতদূর বুঝি এই হচ্ছে বঙ্কিমচন্দ্রের সাহিততত্ত্বের মূলকথা। এ পর্যন্ত যদি পরিষ্কারভাবে বুঝে থাকি তবে বর্তমান সাহিত্য-চিন্তা গ্রন্থের অন্যান্য অংশে আর ভুল বুঝবার আশঙ্কা নেই।

এখানে বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথের মধ্যে তুলনা সেরে নেওয়া যেতে পারে। কারণ, এঁরাই বাংলা সাহিত্যে বরেণ্যতম সমালোচক। আগেই বলা হয়েছে যে, সমালোচনার উদ্দেশ্য ও আদর্শ সম্বন্ধে রবীন্দ্রনাথের ও বঙ্কিমচন্দ্রের বিশেষ প্রভেদ নেই। যেটুকু প্রভেদ তা কেবল মাত্রার প্রভেদ মাত্র। বঙ্কিমচন্দ্র যেখানে হিত শব্দ প্রয়োগ করেন, রবীন্দ্রনাথ সেখানে মঙ্গল বা কল্যাণ শব্দের পক্ষপাতী, কল্যাণ শব্দটাই তাঁর বিশেষ প্রিয়। এই মাত্রাগত ঝোঁকের কথা ভুলে গেলে দেখা যাবে যে, দুজনেরই উদ্দেশ্য ও আদর্শ এক।

হয়তো আরো একটু প্রভেদ আছে। দুজনের কাছেই সাহিত্য-সমালোচনা জীবন-সমালোচনার নামান্তর। তবে রবীন্দ্রনাথে সমাজ সব সময়ে স্পষ্ট নয়, বঙ্কিমচন্দ্র সমাজকে কখনও ভোলেন না। রবীন্দ্রনাথের সাহিত্য সমালোচনাতে সমাজ পরোক্ষে থাকে, বঙ্কিমচন্দ্রে প্রত্যক্ষে। একে অবশ্য আদর্শগত পার্থক্য না বলে রীতিগত পার্থক্য বলাই উচিত। রীতির কথা যখন উঠল দুজনের সমালোচনার রীতি সম্বন্ধে কিছু আলোচনা করা যেতে পারে।

বঙ্কিমচন্দ্রের ও রবীন্দ্রনাথের সমালোচনার আদর্শে ও উদ্দেশ্যে অর্থাৎ নীতিতে প্রভেদ না থাকলেও রীতিতে অবশ্যই আছে। রীতি বিচারে নামলে দেখা যাবে যে, বঙ্কিমচন্দ্রের কাছে সাহিত্য সমালোচনা একাধারে সাহিত্য ও বিজ্ঞান, রবীন্দ্রনাথের কাছে নিছক সাহিত্য। সমালোচনা সাহিত্য সাহিত্য কিংবা বিজ্ঞান তা নিয়ে একটা পুরাতন তর্ক আছে। অনেক তর্কের মতই এ তত্ত্বটাও প্রায় নিরর্থক। সমালোচনা একাধারে বিজ্ঞান ও সাহিত্য। চিন্তার ক্ষেত্রে সমালোচনা হচ্ছে বিজ্ঞান আর প্রকাশের ক্ষেত্রে সাহিত্য। সমালোচনার বিজ্ঞানময় দিকটি অ্যারিস্টটলের পোয়েটিকস, সমালোচনার সাহিত্যময় দিকটি গ্যেটেকৃত হ্যামলেটের আলোচনা। আর বিজ্ঞান-সাহিত্যরূপে সমালোচনার উত্তম উদাহরণ স্যাঁৎবুভের ও ম্যাথু আরনল্ডের রচনা, এবং বাংলা সাহিত্যে বঙ্কিমচন্দ্রের প্রাসঙ্গিক রচনা। বিজ্ঞান তথ্য থেকে প্রমাণ ও যুক্তির উপরে নির্ভর করে ধীরে ধীরে

তত্ত্বে পৌঁছায়, কখনো কখনো মাঝে দু-একটা ধাপ বাদ পড়তে পারে, তবে ধাপে ধাপে অগ্রসর হওয়াই তার প্রকৃতি। আর সমালোচনা যেখানে নিছক সাহিত্য সেখানে কল্পনা ও ব্যক্তিগত অনুভূতির সাহায্যে একেবারেই সিদ্ধান্তে পৌঁছায়। রবীন্দ্রনাথের প্রাসঙ্গিক রচনা এর উত্তম উদাহরণ। এই জন্যই বঙ্কিমচন্দ্রের সাহিত্য-সমালোচনা সহজে বোধগম্য, রবীন্দ্রনাথের সাহিত্য-সমালোচনা সম্যকবোধের জন্য পাঠকের কিছু পরিমাণে কবিপ্রকৃতি হওয়া আবশ্যক। রবীন্দ্রনাথের সমালোচনা পাঠকের কল্পনা ও অনুভূতির অপেক্ষা রাখে। বঙ্কিমচন্দ্রের সমালোচনা সযত্নে রচিত প্রশস্ত রাজপথ, রবীন্দ্র-নাথের সমালোচনা অবাধ অচিহ্নিত আকাশমার্গ—পুষ্পকবিমানের অধিকারীর পক্ষে এ আদর্শ পথ। কিন্তু যেহেতু অধিকাংশ মানুষ পদাতিক ও পুষ্পক বিমানের অধিকারী নয় বঙ্কিমনির্মিত রাজপথটাই তার পক্ষে প্রশস্ত অবলম্বন। এখানে আমরা বঙ্কিমচন্দ্রের রচনা থেকে দুটি অংশ উদ্ধার করে দিচ্ছি। প্রথমটিতে দেখা যাবে কেমন ধাপের পরে ধাপ পা ফেলে কত অনায়াসে এবং কত সংক্ষেপে তিনি সিদ্ধান্তে পৌঁছেছেন, আসল কথা একটিও বাদ পরেনি আবার অবান্তর কথাও নেই। দ্বিতীয় অংশটি সমাজকে প্রত্যক্ষে রেখে সমালোচনা সৃষ্টির চমৎকার উদাহরণ, ভূগোল, ইতিহাস ও দেশের জলবায়ু কিভাবে সাহিত্যের বিভিন্ন ধারাকে সৃজন ও পুষ্ট করে তোলে এর চেয়ে বিশদতর ভাবে আর কোথাও দেখানো হয়েছে বলে তো মনে পড়ে না। দুটি অংশেই সমালোচনার সাহিত্য-বিজ্ঞানময় রূপ।

(১) যখন হৃদয়, কোন বিশেষ ভাবে আচ্ছন্ন হয়,—স্নেহ, কি শোক, কি ভয়, কি যাহাই হউক, তাহার সমুদায়াংশ কখন ব্যক্ত হয় না। কতকটা ব্যক্ত হয়, কতকটা ব্যক্ত হয় না। যাহা ব্যক্ত হয়, তাহা ক্রিয়ার দ্বারা বা কথা দ্বারা। সেই ক্রিয়া এবং কথা নাটককারের সামগ্রী। যেটুকু অব্যক্ত থাকে, সেইটুকু গীতিকাব্যপ্রণেতার সামগ্রী। যেটুকু সচরাচর অদৃষ্ট, অদর্শনীয়, এবং অন্যের অনুমেয় অথচ ভাবাপন্ন ব্যক্তির রুদ্ধ হৃদয়মধ্যে উচ্ছ্বসিত, তাহা তাঁহাকে ব্যক্ত করিতে হইবে। মহাকাব্যের বিশেষ গুণ এই যে, কবির উভয়বিধ অধিকার থাকে; বক্তব্য এবং অবক্তব্য, উভয়ই তাঁহার আয়ত্ত। মহাকাব্য, নাটক এবং গীতিকাব্যে এই একটি প্রধান প্রভেদ বলিয়া বোধ হয়। (গীতিকাব্য)

(২) ভারতবর্ষীয়েরা শেষে আসিয়া একটি এমন প্রদেশ অধিকার করিয়া বসতি স্থাপন করিয়াছিলেন যে, তথাকার জলবায়ুর গুণে তাঁহাদিগের স্বাভাবিক তেজ লুপ্ত হইতে লাগিল। তথাকার তাপ অসহ্য, বায়ু জলবাষ্পপূর্ণ, ভূমি নিম্না এবং উর্বরা, এবং তাহার উৎপাদ্য অসার, তেজোহানিকারক ধান্য। সেখানে আসিয়া আর্যতেজ অন্তর্হিত হইতে লাগিল, আর্যপ্রকৃতি কোমলতাময়ী, আলস্যের বশবর্তিনী, এবং গৃহসুখাভিলাষিণী হইতে লাগিল। সকলেই বুঝিতে পারিতেছেন যে, আমরা বাঙ্গালীর পরিচয় দিতেছি। এই উচ্চাভিলাষশূন্য অলস, নিশ্চেষ্ট, গৃহসুখপরায়ণ চরিত্রের অনুকরণে এক বিচিত্র গীতিকাব্য সৃষ্ট হইল। সেই গীতিকাব্যও উচ্চাভিলাষশূন্য, অলস, ভোগাসক্ত, গৃহসুখপরায়ণ। সে কাব্যপ্রণালী অতিশয় কোমলতাপূর্ণ, অতি সুমধুর, দম্পতিপ্রণয়ের শেষ পরিচয়। অন্য সকল প্রকারের সাহিত্যকে পশ্চাতে ফেলিয়া, এই জাতিচরিত্রানুকারী গীতিকাব্য সাত-আট শত বৎসর পর্যন্ত বঙ্গদেশে জাতীয় সাহিত্যের পদে দাঁড়াইয়াছে। এই জন্য গীতিকাব্যের এত বাহুল্য। ( বিদ্যাপতি ও জয়দেব )।.................. কাব্যে অন্তঃপ্রকৃতি ও বহিঃপ্রকৃতির মধ্যে যথার্থ সম্বন্ধ এই যে, উভয়ে উভয়ের প্রতিবিম্ব নিপতিত হয়। অর্থাৎ বহিঃপ্রকৃতির গুণে হৃদয়ের ভাবান্তর ঘটে, এবং মনের অবস্থাবিশেষে বাহ্য দৃশ্য সুখকর বা দুঃখকর বোধ হয়— উভয়ে উভয়ের ছায়া পড়ে। যখন বহিঃপ্রকৃতি বর্ণনীয়, তখন বহিঃপ্রকৃতির সেই ছায়া সহিত চিত্রিত করাই কাব্যের উদ্দেশ্য। যখন অন্তঃপ্রকৃতি বর্ণনীয়, তখন বহিঃপ্রকৃতির ছায়া সমেত বর্ণনা তাহার উদ্দেশ্য। যিনি ইহা পারেন, তিনিই সুকবি। ইহার ব্যতিক্রমে একদিকে ইন্দ্রিয়পরতা, অপরদিকে আধ্যাত্মিকতা দোষ জন্মে। এস্থলে শারীরিক ভোগাসক্তিকেই ইন্দ্রিয়পরতা বলিতেছি না, চক্ষুরাদি ইন্দ্রিয়ের বিষয়ে আনুরক্তিকে ইন্দ্রিয়পরতা বলিতেছি। ইন্দ্রিয়পরতা দোষের উদাহরণ, জয়দেব। আধ্যাত্মিকতার উদাহরণ, Wordsworth.

এই উপলক্ষ্যে একটা কথা বলবার লোভ সংবরণ করতে পারছি না, অনেক দিন ভেবেছি প্রকাশের উপলক্ষ্য জোটেনি। বঙ্কিমচন্দ্র বলেন, "যাহা জয়দেব সম্বন্ধে বলিয়াছি তাহা ভারতচন্দ্র সম্বন্ধে বর্তে। তাঁর মতে জয়দেব ও ভারতচন্দ্র ইন্দ্রিয়পরতা দোষের উদাহরণ।" বিষয়টাকে আরো একটু বিস্তারিত ভাবে বললে দাঁড়ায় দেশের যে অবস্থা ঘটলে তুর্কী বিজয়

সম্ভব তারই একটি উদাহরণ গীতগোবিন্দ কাব্য ; আবার দেশের যে অবস্থা ঘটলে পলাশির যুদ্ধ সম্ভব তারই একটি উদাহরণ বিদ্যাসুন্দর কাব্য। যাঁরা গীতগোবিন্দ কাব্যকে ধর্মগ্রন্থ মনে করেন তাঁদের সঙ্গে আমার বিবাদ নেই। এখানে সমাজতত্ত্বের দিক থেকেই কাব্যখানাকে দেখছি।

বঙ্কিমচন্দ্রের সাহিত্য-সমালোচনা রীতির আর একটি লক্ষণ হচ্ছে জীবনের ঘটনায় ও লেখকের ভাবনায় গাঁঠে গাঁঠে মিলিয়ে আপন বক্তব্য প্রকাশ। দীনবন্ধু মিত্র, ঈশ্বরচন্দ্র গুপ্ত, প্যারীচাঁদ মিত্র ও সঞ্জীবচন্দ্র সম্বন্ধে লিখিত প্রবন্ধগুলি এর দৃষ্টান্তস্থল। জীবনের ঘটনা থেকে সাহিত্যের রহস্য উদ্ধার সহজ কাজ নয়, লেখককে একই সঙ্গে জীবনীকার ও সমালোচকের যুগ্ম কর্তব্য পালন করতে হয়। এক্ষেত্রে বঙ্কিমচন্দ্রের ঔপন্যাসিক প্রতিভা এ কাজের সহায়ক। জীবনকে দিয়ে সাহিত্যকে আবার সাহিত্য দিয়ে জীবনকে ব্যাখ্যা করতে করতে তাঁকে অগ্রসর হতে হয়েছে। আর এ দুয়ে মিলে লেখক ব্যক্তিটি ও সাহিত্যিক পরম্পরের সান্নিধ্যে পূর্ণতর হয়ে দেখা দিয়েছে। এই রীতিতে ম্যাথু আরনল্ডের বিশেষ পারদর্শিতা ছিল। ম্যাথু আরনল্ডের কাছে বঙ্কিমচন্দ্র আদৌ ঋণী কিনা কিংবা কতটুকু ঋণী জানি না, তবে এ দুই রীতিতে দুজনের মধ্যে মিল দেখা যাচ্ছে। আরও কিছু মিলের কথা আগেই বলেছি। তাহলে দাঁড়ালো এই যে, বঙ্কিমচন্দ্রের কাছে সাহিত্য-সমালোচনা একাধারে বিজ্ঞান ও সাহিত্য, বিজ্ঞানের যুক্তিনিষ্ঠা ও সাহিত্যের অনুভূতি দুই-কেই তিনি এক জোয়ালে জুড়ে দিয়ে চালিয়েছেন। আরও দাঁড়ালো এই যে, নীতিতে রবীন্দ্রনাথের সঙ্গে সামান্য মাত্রাগত প্রভেদ থাকলেও দুইজনের রীতি ভিন্ন। যেমন, বঙ্কিমচন্দ্র যে পরিমাণে সমাজ ও পারিপার্শ্বিক সচেতন, রবীন্দ্রনাথ সে পরিমাণে নন, রবীন্দ্রনাথে সমাজ ও পারিপার্শ্বিক পরোক্ষ, বঙ্কিমচন্দ্রে সর্বদা প্রত্যক্ষ। আর তাঁর সমালোচনার একটি প্রধান লক্ষণ জীবনী ও সমালোচনার সহযোগিতায় সিদ্ধান্তে উপনীত হওয়ার চেষ্টা। এ পথ রবীন্দ্রনাথের নয়, তাঁর তথ্য-অসহিষ্ণু মন পদ্মপত্রে জলকণাকে বেশীক্ষণ সহ্য করতে পারে না। এবারে অন্য প্রসঙ্গে যাওয়া যেতে পারে।

রবীন্দ্রনাথ লিখিত সাহিত্যতত্ত্ব ভূরি পরিমাণ, তার মধ্যে পুনরাবৃত্তি ও স্বতোবিরুদ্ধতা বাদ দিলেও যথেষ্ট বাকী থাকে। তার মূল কথাটির আভাস আগেই দিয়েছি। সাহিত্য সম্বন্ধে ব্যক্তিগত অনুভূতি, তাকে উপলব্ধিও

বলা যেতে পারে, রবীন্দ্র সাহিত্যতত্ত্বের সারমর্ম। এই অনুভূতি বা উপলব্ধিকে সচেতন চিন্তার ক্ষেত্র পর্যন্ত তিনি এগিয়ে নিয়ে এসেছেন, তাকে তত্ত্বে বা সূত্রে পরিণত করতে আদৌ চেষ্টা করেননি। সেইজন্য তাঁর সাহিত্যতত্ত্ব আবহাওয়ার সৃষ্টি করে; কিন্তু জল ও হাওয়াতে পরিণত হয় না। যে ব্যক্তির মন সূক্ষ্মগ্রাহী নয় তার পক্ষে প্রবেশ করা দুঃসাধ্য, অপরপক্ষে বঙ্কিমচন্দ্র পাঠকের উত্তরণের উদ্দেশ্যে একটি সূত্র এগিয়ে দেন যা ধরে পাঠক অনায়াসে উত্তীর্ণ হতে পারে। রবীন্দ্রনাথের সাহিত্যতত্ত্ব ব্যাখ্যা ছাড়া বোঝা কঠিন, বঙ্কিমচন্দ্র তাঁর সাহিত্যতত্ত্বকে নিজেই ব্যাখ্যার কাঠামোর উপর দাঁড় করিয়ে দিয়েছেন।

রবীন্দ্রনাথের যাবতীয় সাহিত্য-সমালোচনার মধ্যে, আমি যতদূর বুঝি প্রাচীন সাহিত্য শ্রেষ্ঠ। রামায়ণ, কাদম্বরী, বিশেষভাবে কালিদাসের কাব্যের সহিত তিনি সহজ আত্মীয়তা অনুভব করতেন। তাঁর তথ্য-অসহিষ্ণু মনের সম্মুখে এখানে কোন বাধা ছিল না, স্থান, কাল ও সমাজ বিহীন অচিহ্নিত আকাশে অনায়াসে পাখা মেলে দিয়ে তিনি বিহার করেছেন এবং এই সব কাব্যের সমান্তরালে আর একটি কাব্যময় জগৎ সৃষ্টি করে দিয়েছেন। প্রাচীন সাহিত্যের পরেই বোধ করি লোকসাহিত্যের স্থান। এ জগৎটাও অনেক পরিমানে স্থান, কাল ও সমাজচিহ্ন বিহীন। কাজেই এখানেও তাঁর তথ্য-অসহিষ্ণু মন স্বাভাবিক আশ্রয় লাভ করেছে। এ দুইখানা বইয়ের নীচে তাঁর আধুনিক সাহিত্যের স্থান। সমকালীন সাহিত্য সম্বন্ধে নিশ্চিত ও নিরপেক্ষ সমালোচনার মত কঠিন কাজ সাহিত্যে অল্পই আছে। রবীন্দ্রনাথ ও বঙ্কিমচন্দ্রের মত বরেণ্যতম সমালোচকও এখানে ভুল করেছেন। উদাহরণ, রবীন্দ্রনাথের শিবনাথ শাস্ত্রী ও শ্রীশ মজুমদারের উপন্যাস সম্বন্ধে মন্তব্য; বঙ্কিমচন্দ্রের পলাশির যুদ্ধ ও বৃত্রসংহার সম্বন্ধে মন্তব্য। প্রসঙ্গত স্মরণ করিয়ে দেওয়া যেতে পারে যে, বায়রণের কাব্য সম্বন্ধে গ্যেটের প্রশংসা আতিশয্য দোষে দুষ্ট। বিহারীলালের কাব্য সম্বন্ধে রবীন্দ্রনাথের প্রশংসাও তাই। ব্যক্তিগত শ্রদ্ধা ও প্রীতি বিহারীলাল, নবীনচন্দ্র ও হেমচন্দ্র সম্বন্ধে সূক্ষ্মদর্শী সমালোচকের মনকে কিয়ৎপরিমাণে আচ্ছন্ন করেছে।

বঙ্কিমচন্দ্র লিখিত প্রাচীন সাহিত্য বিষয়ক প্রবন্ধগুলির মধ্যে শকুন্তলা, মিরন্দা এবং দেস্দিমোনা রচনাটি সমধিক প্রসিদ্ধ, রবীন্দ্রনাথ লিখিত শকুন্তলা

বিষয়ক প্রবন্ধ সমধিকতর প্রসিদ্ধ। তবে এ দুয়ে মুলগত পার্থক্য নাই। শকুন্তলার জীবনকে পূর্ব শকুন্তলায় ও উত্তর শকুন্তলায় ভাগ করে কালিদাসের উদ্দিষ্ট শকুন্তলার চরিত্র বিবর্তন তিনি দেখিয়ে দিয়েছেন। পূর্ব শকুন্তলায় শকুন্তলা আদর্শ প্রেয়সী, উত্তর শকুন্তলায় আদর্শ পত্নী। ঠিক এই ভাবটি বঙ্কিমচন্দ্র অন্য আকারে প্রকাশ করেছেন। তাঁর মতে মিরন্দা আদর্শ প্রেয়সী, দেস্‌দিমোনা আদর্শ পত্নী এবং এ দুয়ে সুষ্ঠু সম্মিলন শকুন্তলা চরিত্রে। ভিন্ন রীতি অবলম্বন করে রবীন্দ্রনাথ, বঙ্কিমচন্দ্র দুজনেই এক লক্ষ্যে পৌঁছেছেন। 'বাঙ্গালা ভাষা' প্রবন্ধটির তাৎপর্য এখনও নিঃশেষ হয়নি দুটি কারণে। প্রথম সেকালের পণ্ডিতী একান্ত সংস্কৃতবহুল বর্বরতা ও অশিক্ষিতের গ্রাম্যতার মধ্যে পাশ কাটিয়ে তিনি মধ্যমা ভাষারীতির পথ প্রদর্শন করেছেন। তাঁর প্রদর্শিত পথেই পরবর্তী বাংলা সাহিত্য চলেছে। যদিচ সেই আদর্শ এখনও সম্পূর্ণ আয়ত্ত হয়েছে বলে মনে হয় না। দ্বিতীয়তঃ, লিখবার ও বলবার ভাষা যে এক নয় এবং এক হওয়া উচিত নয় এ কথাটা স্পষ্ট করে তিনি বলেছেন, বলেছেন যে ও দুই কিঞ্চিৎ পরিমাণে আলাদা হবেই, কারণ দুয়ের উদ্দেশ্য এক নয়। এ কথাটাও এখনও আমরা সম্যক বুঝতে পেরেছি বলে মনে হয় না। সবুজ পত্রের ভাষা কথ্যভাষার আদর্শ নয়, লিখবার ভাষারই অন্যতম আদর্শ। রবীন্দ্রনাথের শেষ বয়সের ভাষা সম্বন্ধেও একথা প্রযোজ্য। মুখের ভাষার স্বাধীনতা ও নমনীয়তা আছে, আবার লিখবার ভাষারও ও দুই গুণ আছে, এ যেমন সত্য তেমনি বা ততোধিক সত্য ও দুয়ের মাত্রাগত তারতম্য।

'বঙ্গদর্শনের পত্রসূচনা' এবং 'বঙ্গদর্শনের বিদায় গ্রহণ' প্রবন্ধে বাংলা ভাষা ও বাংলা সাহিত্য সম্বন্ধে যে পথের ইঙ্গিত তিনি দিয়েছিলেন, পরবর্তীকালে রবীন্দ্রনাথ তাকেই স্পষ্টতর ও প্রতিষ্ঠিত করেছেন।

'উত্তরচরিত' প্রবন্ধটিতে দীর্ঘ সংস্কৃত শ্লোক উদ্ধার (অবশ্য লেখককৃত অনুবাদ নীচে দেওয়া আছে) অনেক পাঠকের পক্ষে খুব সম্ভব বাধার স্বরূপ। তৎ-সত্ত্বেও প্রবন্ধটির শেষ অংশে তথাকথিত নীতিশাস্ত্র ও কাব্য সম্বন্ধে তার মন্তব্য বিশেষ প্রণিধানযোগ্য। যাঁরা বঙ্কিমচন্দ্রকে নীতিবাগীশ বলে মনে করেন ওই অংশ পাঠ করলে দেখতে পাবেন বঙ্কিমচন্দ্র আদৌ তাঁদের মনগড়া নীতিবাগীশ নন। তবে যে অর্থে ব্যাস-বাল্মীকি-কালিদাস-রবীন্দ্রনাথ ও শেক্সপীয়র প্রভৃতি মহাকবিরা নীতিবাদী বঙ্কিমচন্দ্র অবশ্যই সে অর্থে নীতিবাদী।

